এ বাড়িতে আসিয়া বিবাহের জন্য ছেলেকে শ্যামা যে পীড়াপীড়ি করিয়াছে তা নয়, ভয়ে সে চুপ করিয়া আছে, ধরিয়া লইয়াছে বিবাহ বিধান এখন করিবে না। এর মধ্যে শামুকে বিধান কি আর ভুলিতে পারিয়াছে? যে মায়াজাল ছেলের চারিদিকে কুহকী মেয়েটা বিস্তার করিয়াছিল কয়েক মাসে তাহা ছিন্ন হইবার নয়। শামুর অজস্র হাসি আজও শ্যামার কানে লাগিয়া আছে। এখন ছেলেকে বিবাহের কথা বলতে গিয়া কি হিতে বিপরীত হইবে? যে রহস্যময় প্রকৃতি তাহার পাগল ছেলের, কিছুদিন এখন চুপচাপ থাকাই ভাল।

মোহিনী—বলে, বিধানবাবুর অমত হবে না মা, আপনি মেয়ে দেখুন।

মোহিনীর বলার ভঙ্গিতে শ্যামা অবাক হইয়া যায়। এত জোর গলায় মোহিনী কি করিয়া ঘোষণা করিতেছে বিধানের অমত হইবে না? বিধানের মন সে জানিল কিসে?

তারপর মোহিনী কথাটা পরিষ্কার করিয়া দেয়। বলে যে ক'দিন আগে বিধান গিয়াছিল তাহার কাছে, বিবাহের ইচ্ছা জানাইয়া আসিয়াছে।

যেচে বিয়ে করতে চান শুনে প্রথমটা অবাক হয়ে গিয়েছিলাম মা, তারপর ভেবে দেখলাম কি জানেন,—আপনার শরীর ভাল নয়, কাজকর্ম করতে কষ্ট হয় আপনার! ভেবে চিন্তে তাই সম্মত হয়েছেন। ওসব কিছু বললেন না অবশ্যি, বলবার মানুষ তো নন,—

শ্যামা জানে না! পড়া ছাড়িয়া বিধান একদিন হঠাৎ চাকরি গ্রহণ করিয়াছিল, আজ বিবাহে মত দিয়াছে। সেদিন অভাবে অনটনে শ্যামা পাগল হইতে বসিয়াছিল, আজ সংসারে কাজ করিতে তাহার কষ্ট হইতেছে। সেবার বিধান ত্যাগ করিয়াছিল বড় হওয়ার কামনা, এবার ত্যাগ করিয়াছে মত। শুধু মত হয়তো নয়। মত আর শামুর স্মৃতি হয়তো আজও একাকার হইয়া আছে ছেলের মনে।

তা হোক, ছেলেরা এমনি ভাবেই বিবাহের মত দিয়া থাকে, মায়ের জন্য। নহিলে স্বপন দেখিবার বয়সে কেহ কি সাধ করিয়া বিবাহের ফাঁদে পড়িতে চায়। তারপর সব ঠিক হইয়া যায়। বৌয়ের দিকে টান পড়িলে তখন আর মনেও থাকে না কিসের উপলক্ষে বৌ আসিয়াছে, কার জন্য। চোখের জলের মধ্যে শ্যামা হাসে। খুঁজিয়া পাতিয়া ছেলের জন্য বৌ সে আনিবে পরীর

মতো রূপসী, মা'র জন্য বিবাহ করিতে হইয়াছিল বলিয়া দু'দিন পরে আর আপসোস থাকিবে না ছেলের—মনে থাকিবে না শামুকে।

শ্যামার মনে আবার উৎসাহ ভরিয়া আসিল। জীবনে কাজ তো এখনো তার কম নয়! আনন্দ উৎসবের পথ তো খোলা কম নয়! এত সে শান্ত হইয়া গিয়াছিল কেন? কত বড় সংসার গড়িয়া উঠিবে তাহার। এখনি হইয়াছে কি। বিধানের বৌ আসিবে, মণির বৌ আসিবে, ফণীর বৌ আসিবে,—যে ঘরে ওদের সে প্রসব করিয়াছিল সেই ঘরে এক একটি শুভদিনে আসিতে থাকিবে নাতিনাতনির দল। দোতলায় সে আরও ঘর তুলিবে, পিছন দিকের উঠানে দালান তুলিয়া আরও বড় করিবে বাড়ি! অত বড় বাড়ি তাহায় ভরিয়া যাইবে নবীন নরনারীতে—ও-বাড়ির নকুড়বাবুর শাশুড়ির মতো মাথায় শনের নুড়ি ঝুলাইয়া কুঁজো হইয়া সে দাঁড়াইয়া থাকিবে জীবনের সেই বিচিত্র উজ্জ্বল আবর্তের মাঝখানে।

সবই তো এখনো তাহার বাকি?

কেবল একটা দুঃখ তাহাকে আজীবন দহন করিবে। তার অন্ধ মেয়েটা। ওর জন্য অনেক চোখের জল ফেলিতে হইবে তাহাকে।

শ্যামা মেয়ে খুঁজিতে লাগিল। সুন্দরী, সদ্বংশজাতা, স্বাস্থ্যবতী, গৃহকর্মনিপুণা, কিছু কিছু গানবাজনা লেখাপড়া সেলাইয়ের কাজ জানা, চোদ্দ-পনর বয়সের একটি মেয়ে। খানিকটা শামুর মতো, খানিকটা শ্যামার ভাড়াটে সেই কনকের মত আর খানিকটা শ্যামার কল্পনার মতো হইলেই ভাল হয়। টাকা শ্যামা বেশি চায় না, অসম্ভব দাবী তার নাই।

কয়েকটি মেয়ে দেখা হইল, পছন্দ হইল না। তারপর পাড়ার একবাড়ির গৃহিণী, শ্যামার সঙ্গে তার মোটামুটি আলাপ ছিল, একটি খুব ভাল মেয়ের সন্ধান দিলেন। শহরের অপর প্রান্তে গিয়া মেয়েটিকে দেখিবামাত্র শ্যামা পছন্দ করিয়া ফেলিল। বড় সুন্দরী মেয়েটি, যেমন রঙ তেমনি নিখুঁত মুখ চোখ। আর কোমল আর ক্ষীণ আর ভীরু। শ্যামাকে যখন সে প্রণাম করিল মনে হইল দেহের ভার তুলিয়া সে উঠিয়া দাঁড়াইতে পারিবে না, এমন নরম সে মেয়ে, এত তার কোমলতা।

মেয়ে পছন্দ করিয়া শ্যামা বাড়ি ফিরিল। সে বড় খুশী হইয়াছে! এমন

মেয়ে যে খুঁজিলেও মেলে না। কি রূপ, কি নম্রতা! ওর কাছে কোথায় লাগে শামু?

মোহিনীর সঙ্গে বিধানকে সে একদিন জোর করিয়া মেয়ে দেখিতে পাঠাইয়া দিল। ফিরিয়া আসিয়া মোহিনী বলিল, না মা, পছন্দ হল না মেয়ে।

শ্যামা যেন আকাশ হইতে পড়িল।

কার পছন্দ হল না, তোমার?

আমার পছন্দ হয়েছে। বিধানবাবুর পছন্দ নয়?

পছন্দ নয়? ওই মেয়ে পছন্দ নয় বিধানের? বাংলাদেশ খুঁজিলে আর অমন মেয়ে পাওয়া যাইবে? বিধান বলে কি?

কেন পছন্দ হল না খোকা?

বিধান বলিল, দূর, ওটা মানুষ নাকি? ফুঁ দিলে মটকে যাবে।

না, শামুকে ছেলে আজও ভোলে নাই। শামুর নিটোল গড়ন, শামুর চপল চঞ্চল চলা-ফেরা, শামুর নির্লজ্জ দুরন্তপনা আজও ছেলের দৃষ্টিকে ঘিরিয়া রহিয়াছে, আর কোনো মেয়েকে তার পছন্দ হইবে না। শ্যামার মুখে বিষাদ নামিয়া আসে। ফুঁ দিলে মটকাইয়া যাইবে? মেয়েমানুষ আবার ফুঁ দিলে মটকায় নাকি! শামুর মত সবল দেহ থাকে কটা মেয়ের? থাকা ভালও নয়। কাঠ কাঠ দেখায়, পাকা পাকা দেখায়, অসময়ে সর্বাঙ্গে যৌবন আসিলে কি বিসদৃশ দেখায় মেয়েমানুষকে বিধান তার কি জানে? ও যে ধ্যান করিতেছে শামুর, শামুর পুরন্ত সুঠাম দেহটা যে চোখের সামনে ভাসিয়া বেড়াইতেছে ওর।

লজ্জায় দুঃখে ছেলের মুখের দিকে শ্যামা চাহিতে পারে না। রূপ ও সুষমাই যথেষ্ট নয়, ছেলে তার যৌবন চায়। দেহ অপরিপুষ্ট হইলে ছবির মতো সুন্দরী মেয়েও ওর পছন্দ হইবে না। ছি, একি রুচি বিধানের?

ওরকম বৌ আসিলে শ্যামা তো তাকে ভালবাসিতে পারিবে না!

আবার মেয়ে খোঁজা হইতে লাগিল। মেয়ে খুঁজিতে খুঁজিতে কাবার হইয়া গেল মাঘ মাস।

ফাল্গুনের গোড়ায় শীত কমিয়া গেল। সঙ্গে সঙ্গে শ্যামা সতেজ সুস্থ হইয়া উঠিল।

ফাল্গুনের শেষের দিকে বাগবাজারের উকিল হারাধনবাবুর মা-হারা মেয়েটার সঙ্গে বিধানের বিবাহ হইয়া গেল। মেয়ের নাম সুবর্ণলতা।

শ্যামা যা ভাবিয়াছিল তাই। মস্ত ধাড়ি মেয়ে, যৌবনের জোয়ার নয় একেবারে বান ডাকিয়াছে! রঙ মন্দ নয়, মুখ চোখ মন্দ নয়, কিন্তু শ্যামার চোখে ওসব পড়িল না, সে সভয়ে শুধু বৌয়ের সুস্থ ও সুন্দর শরীরটি দেখিয়া মনে মনে সকাতর হইয়া রহিল।

বাড়ন্ত বৌ এনেছ, না গো?—বলিল সকলে।

হ্যাঁ বাছা, জেনে শুনেই এনেছি, ছোট মেয়ে ছেলেরও পছন্দ নয়, আমারও নয়। একা আর পেরে উঠিনে মা সংসারের ঘানি টানতে, বড় সড় বৌটি এল শেখাতে হবে না কিছু, নিজেই সব পারবে।—বলিয়া শ্যামা কষ্টে একটু হাসিল।

তা, মন্দ কি হয়েছে বৌ? প্রিতিমের মতো মুখখানা, সকলে বলিল।

তাই নাকি? শ্যামা ভাল করিয়া সুবর্ণের মুখের দিকে চাহিল। তা হইবে!

বিবাহ উপলক্ষে বকুল আসিয়াছিল, রাখালের সঙ্গে মন্দাও আসিয়াছিল। বকুল আসিয়াছিল তিন দিনের জন্য, বিবাহের হৈ-চৈ থামিবার আগেই সে চলিয়া গেল। বৌকে ভাল লাগিয়াছে বকুলের। যাওয়ার সময় এই কথা সে শ্যামাকে বলিয়া গেল।

শ্যামা বলিল—তোর কি পছন্দ বুঝিনে বাপু, এত কি ভাল যে একেবারে গদগদ হয়ে গেলি?

বকুল বলিল, দেখো, ও বৌ যদি ভাল না হয় কান কেটে নিও আমার, মা-মরা মেয়ে একটু আদরযত্ন পাবে যার কাছে প্রাণ দেবে তার জন্যে। কি বলছিল জান? বলছিল তুমি নাকি ওর মার মতো।

তাই নাকি? তা হইবে!

বকুল চলিয়া গেল, বৌ চলিয়া গেল, বিবাহ বাড়ি নিঝুম হইয়া আসিল, রহিয়া গেল মন্দা। এই তো সেদিন শ্যামা মন্দার আশ্রয় ছাড়িয়া আসিয়াছে, দাসীর মতো খাটিয়াছে মন্দার সংসারে, অহোরাত্র মন জুগাইয়া চলিয়াছে, সে স্মৃতি ভুলবার নয়। একবিন্দু কৃতজ্ঞতা নাই শ্যামার, মন্দা রহিয়া গেল

বলিয়া সে এতটুকু কৃতার্থ হইয়া গেল না। কয়েক বছর আশ্রয় দিয়াছিল বলিয়া শ্যামার কাছে কি সমাদর মন্দা আশা করিয়াছিল সে-ই জানে, বোধ হয় ভাবিয়াছিল আজও শ্যামার উপর কর্তৃত্ব করিতে পারিবে। কিন্তু সে না পাইল মনের মতো সমাদর, না পাইল কোনোদিকে কর্তৃত্ব করিতে। শ্যামার সংসারে কি কর্তৃত্ব আর সে করিতে চাহিবে, ভাল করিয়া আবার শীতলের চিকিৎসা করানোর জন্যই তাহার উৎসাহ দেখা গেল সব চেয়ে বেশি। বলিল—রয়ে কি গেলাম সাধে? কি করে রেখেছ তোমরা দাদাকে। দাদাকে ভাল না করে আমি এখান থেকে নড়ছিনে বৌ!

কত সে দরদী বোন, কত তার ভাবনা। কে জানে, হইতেও পারে। আজ তো সপুত্র সকন্যা শ্যামার ভবিষ্যৎ অন্ধকার নয়, কিছুই তো ওদের জন্য আর তাহাকে করিতে হইবে না, শীতলের জন্য হয়তো তাই আন্তরিক ব্যাকুলতাই মন্দার জাগিয়াছে। শ্যামাকে সে ব্যতিব্যস্ত করিয়া তুলিল।

শ্যামা বলিল, ওর আর চিকিচ্ছে নেই ঠাকুরঝি, ওর চিকিচ্ছে এখন সেবাযত্ন।

মন্দা স্তম্ভিত হইয়া বলিল—মুখ ফুটে এমন কথা তুমি বলতে পারলে বৌ! তুমি কি গো, এঁ্যা?

শ্যামা বলিল, কি বলতে হবে তুমিই না হয় তবে বলে দাও?

মন্দা রাগিয়া উঠিল, কাঁদিয়াও ফেলিল। কে জানে অকৃত্রিম বেদনায় মন্দা কাতর হইয়াছে কিনা। এ তো অর্থ সাহায্যের কথা নয় ভারবহনের কথা নয়, ভাইয়ের জীবন তাহার। চিকিৎসা নাই, ভাই তাহার বাঁচিবে না? মন্দার হয়তো ছেলেবেলার কথা মনে পড়ে। শীতলের অসংখ্য পাগলামি আর অজস্র স্নেহ,—বড় ভালবাসিত শীতল তাহাকে। সেই দিনগুলি কোথায় হারাইয়া গিয়াছে, কিন্তু এই বাড়িতেই সে সব ঘটিয়াছিল। এখানে বসিয়া অনায়াসে কল্পনা করা চলে সে সব ইতিহাস। হয়তো তাই মন্দার কান্না আসে।

বলে—দাদার জন্যে কিছুই করবে না তুমি? ডাক্তার কবরেজ দেখাবে না?

শ্যামা বলে—ডাক্তার কি দেখানো হয়নি ঠাকুরঝি? ডাক্তার না দেখিয়ে

চুপ করে বসে আছি আমি? ষোল টাকা ভিজিট দিয়ে ডাক্তার এনেছি, কলকাতার সেরা কবরেজকে দেখিয়েছি—জবাব দিয়েছে সবাই। আমি আর কি করব?

তবে আর কি, কর্তব্য করেছ এবার টান দিয়ে ফেলে দাও দাদাকে রাস্তায়! আজ বুঝতে পারছি বৌ দাদা কেন বিবাগী হয়ে গিয়েছিল।

এতকাল পরে মন্দা তবে শ্যামাকে চিনিতে পারিয়াছে?

শীতলের পায়ের কাছে বসিয়া মন্দা দীর্ঘনিশ্বাস ফেলে। চমকাইয়া উঠিয়া বড় ভয় পায় শীতল। দাড়ির ফাঁকে একটু হাসিয়া জিজ্ঞাসা করে,—আমার সেই কুকুরটা আছে মন্দা?

—দাদা গো!—বলিয়া মন্দা হাউ হাউ করিয়া কাঁদিয়া ওঠে।

শীতল থর থর করিয়া কাঁপিতে থাকে। মনে হয় আর কিছুদিন যদি বা সে বাঁচিত মন্দার বুকফাটা কান্নায় এখুনি মরিয়া যাইবে। বড় কষ্ট হয় শীতলের, বড় ভয় করে। বড় বড় কালো লোমশ পা ফেলিয়া নিজের মরণকে সে যেন আগাইয়া আসিতে দেখিতে পায়! বিহ্বল দৃষ্টিতে সে চাহিয়া থাকে মন্দার দিকে।

দরজার কাছে দাঁড়াইয়া শ্যামা বলে,—ঠাকুরঝি, শোন, বাইরে এসো একবার—

সকলেই বুঝিতে পারে মরণাপন্ন মানুষের কাছে এভাবে কাঁদিতে নাই এই কথা বলিতে চায় শ্যামা। মন্দা চোখ মুছিয়া উদ্ধত ভঙ্গিতে সোজা হইয়া বসে। বেশ করিয়াছে কাঁদিয়া। শীতলও বুঝি তাই মনে করে। মন্দার আকস্মিক কান্নায় আঁতকাইয়া উঠিয়া তাহার দম বন্ধ হইয়া আসিয়াছিল, তবু শ্যামার বুদ্ধি বিবেচনার চেয়ে যে দরদের কান্না মারিয়া ফেলার উপক্রম করে তাই বুঝি ভাল শীতলের কাছে। কি উৎসুক চোখে সে মন্দার অশ্রুসিক্ত মুখের দিকে চাহিয়া থাকে। ছেলেবেলা বকুল আর বনগাঁয় মন্দার সেই কুকুরটা ছাড়া এ জগতে সকলে ফাঁকি দিয়াছে শীতলকে।

দিন কুড়ি থাকিয়া মন্দা চলিয়া গেল। আসিল নববর্ষ আর গ্রীষ্ম। শীতের শেষে শ্যামার শরীরটা ভাল হইয়াছিল, গরমে আবার যেন সে দুর্ব্বল হইয়া পড়িল। কাজ করিতে শ্রান্তি বোধ হয়। সন্ধ্যার সময় হাত-পা

চিবাইতে থাকে। কিন্তু কাহাকেও সে তাহা বুঝিতে দেয় না, চুপ করিয়া থাকে। কেন, দুর্ব্বল শরীরে খাটিয়া মরে কেন শ্যামা? তার সেবা করার জন্য ছেলে না তার বিবাহ করিয়াছে? বৌকে আনাইয়া লইলেই তো এবার সে অনায়াসে বসিয়া বসিয়া আয়স করিতে পারে। কিন্তু কেন যেন বৌকে আনিবার ইচ্ছা শ্যামার হয় না। না আনিলে অবশ্য চলিবে না, ছেলের বৌকে কি বাপের বাড়ি ফেলিয়া রাখা যায় চিরদিন? যাক্, দুদিন যাক্!

একদিন বিধান আপিস গিয়াছে, কোথা হইতে রঙীন খাম আসিল একখানা, আকাশের মত নীল রঙের। শ্যামা অবাক হইয়া গেল। এর মধ্যে চিঠি লিখিতে শুরু করিয়াছে বৌ? ওদের ভাব হইল কবে? ক'দিনেরই বা দেখা-শোনা! বিধান লুকাইয়া লুকাইয়া যায় না তো শ্বশুরবাড়ি? নিজের মনে শ্যামা হাসে। লুকাইয়া শ্বশুরবাড়ি যাওয়ার ছেলেই বটে তার। কি লিখিয়াছে বৌ! চিঠিখানা সে বিধানের মশারির উপর রাখিয়া দিল।

বিধান আসিলে বলিল,—তোর একখানা চিঠি এসেছে খোকা রেখে দিয়েছি মশারির ওপর।

বিধান চিঠি পড়িয়া পকেটে রাখিয়া দিল।

—বাগবাজারের চিঠি বুঝি? ওরা ভাল আছে?—শ্যামা জিজ্ঞাসা করিল। বিধান বলিল, আছে।

ছেলের সংক্ষিপ্ত জবাবে শ্যামা যেন একটু রাগ করিয়াই সরিয়া গেল।

কয়েকদিন পরে একটা ছুটির দিনে শ্যামা একটু বিশেষ আয়োজন করিয়াছিল রান্নার। রাঁধিতে রাঁধিতে অনেক বেলা হইয়া গেল। রান্নাঘরের ভিতরটা অসহ্য গরম, শ্যামা যেই বাহিরে আসিয়া দাঁড়াইয়াছে অমনি মাথা ঘুরিয়া পড়িয়া গেল। সামান্য ব্যাপার, মূর্চ্ছাও নয়, সন্ন্যাস-রোগও নয় মাথায় একটু জলটল দিতেই শ্যামা সুস্থ হইয়া উঠিয়া বসিল। বিধান কিন্তু তাহাকে সেদিন আর উঠিতে দিল না, শোয়াইয়া রাখিল। বিকালে বিধান বাহির হইয়া গেল। রাত্রি আটটার সময় ফিরিয়া আসিল সুবর্ণকে সঙ্গে করিয়া।

বিধানের নিষেধ অমান্য করিয়া শ্যামা তখন রাঁধিতে গিয়াছে। সুবর্ণ প্রণাম করিতে সে একেবারে উত্তেজিত হইয়া উঠিল!

—একি রে খোকা? বলা নেই কওয়া নেই বৌমাকে নিয়ে এলি যে তুই?

জিজ্ঞেস করা দরকার মনে করলি নে বুঝি একবার?

এরকম অভ্যর্থনার জন্য বিধান প্রস্তুত ছিল না। সে চুপ করিয়া রহিল। সুবর্ণকে দেখিয়া শ্যামা খুশী হয় নাই? তার সেবা করার জন্য সে যে হঠাৎ বৌকে লইয়া আসিয়াছে এটা সে খেয়াল করিল না? বিধান দুঃখিত হইয়া দাঁড়াইয়া রহিল। সুবর্ণের কি হইল বোঝা গেল না।

শ্যামা মণিকে বলিল, যা ত মণি, তোর বৌদিকে ঘরে নিয়ে গিয়ে বসা গে।...কি সব কাণ্ড বাবা এদের রাতদুপুরে হুট করে নতুন বৌকে এনে হাজির—কিসে কি ব্যবস্থা হবে এখন?

বিধান ভয়ে ভয়ে বলিল—বাইরে তোমার বেয়াই বসে আছেন মা।

—আমি পারবো না বাবু রাত দুপুরে রাজ্যের লোকের আদর আপ্যেন করতে, মাথা বলে ছিঁড়ে যাচ্ছে,—কি বলে ওদের তুই নিয়ে এলি খোকা? এক ফোঁটা বুদ্ধি কি তোর নেই?

কি রাগ শ্যামার! ছেলেবেলায় যাকে সে ধমক দিতে ভয় পাইত সেই ছেলেকে কি তার শাসন! গা-ঝাড়া দিয়া উঠিয়াই সে রাঁধিতে রাঁধিতে আসিয়াছিল। সুবর্ণকে দেখিয়াই তার মাথা ধরিয়া গেল, বেশ গা-হাত চিবাইতে আরম্ভ করিল, শ্যামার অন্ত পাওয়া ভার। কি শোচনীয় ভাবে তার মনের জোর কমিয়া গিয়াছে! তারই সেবার্থে পরিণীতা পত্নীকে তারই সেবার জন্য অসময়ে বিধান টানিয়া লইয়া আসিয়াছে,—শুধু অনুমতি নেয় নাই, আগে ছেলের এই কাণ্ডে শ্যামা কত কৌতুক বোধ করিত, কত খুশী হইত, আজ শুধু বিরক্ত হওয়া নয়, বিরক্তিটুকু চাপা পর্যন্ত রাখিতে পারিতেছে না। এ আবার কি রোগ ধরিল শ্যামাকে? ছেলে একটি যৌবনোচ্ছলা মেয়েকে বাছিয়া বিবাহ করিয়াছে বলিয়া জননীর কি এমন অবুঝ হওয়া সাজে।

ছেলে তো এখনো পর হইয়া যায় নাই? মেনকা উর্বশী তিলোত্তমার মোহিনী মায়াতেও পর হইয়া যাওয়ার ছেলে তো সে নয়? শ্যামা কি তা জানে না? এমন অন্ধ জ্বালাবোধ কেন তার?

বোধ হয় হঠাৎ বলিয়া, ওরা খবর দিয়া আসিলে এতটা হইত না। ক্রমে ক্রমে শ্যামা শান্ত হইল। একবার পরনের কাপড়খানার দিকে চাহিল,—না, হলুদ-কালি-মাখা এ কাপড়ে কুটুমের সামনে যাওয়া যায় না।—যা ত' খোকা চট

করে ওপোর থেকে একটা সাফ করা কাপড় এনে দে তো আমায়। কাপড় বদলাইয়া শ্যামা বাহিরের ঘরে গেল। হারাধন বিধানের বিছানায় বসিয়াছিল, শীর্ণদেহ লম্বাকৃতি লোক, হাতের ছাতিটার মত জরাজীর্ণ, দেখিতে অনেকটা সেই পরাণ ডাক্তারের মত।

শ্যামাকে দেখিয়া হারাধন বুঝি একটু অবাক হইল। বলিল, আহা আপনি কেন উঠে এলেন? কেমন আছেন এখন?

শ্যামা বলিল, খোকা বুঝি বলেছে আমার খুব অসুখ?

হারাধন বলিল, তাই তো বললে, গিয়ে একদণ্ড বসলে না, তাড়াহুড়ো করে সবাইকে নিয়ে বেরিয়ে পড়ল,—কাপড় ক'খানা গুছিয়ে আনার সময়ও মেয়েটা পায় নি। মেয়ের মাসি কেঁদে মরছে, অমন করে কেউ মেয়ে পাঠাতে পারে বেয়ান?

বোঝা গেল, শ্যামাকে সুস্থ দেখিয়া হারাধন অসন্তুষ্ট হইয়াছে। হারাধনের অসন্তোষে শ্যামা কিন্তু খুশী হইল। মধুর কণ্ঠে বলিল, অমনি পাগল ছেলে আমার বেয়াই, আমার একটু কিছু হলে কি করবে দিশে পায় না। সকালে উনুনের ধার থেকে বাইরে এসে মাথাটা কেমন ঘুরে উঠল, পড়ে গেলাম উঠানে, তাইতে ভড়কে গেছে ছেলে।—বড় তো কষ্ট হ'ল আপনাদের?

শ্যামা মিষ্টি আনাইল, খাইতে পীড়াপীড়ি করিল, হারাধন কিছু খাইল না। খাইতে নাই। বলিয়া গেল, নাতি হইলে যাচিয়া আসিয়া পাত পাড়িবে। হারাধনকে বিদায় করিয়া শ্যামা সুবর্ণের খোঁজে গেল।

কোথায় গেল সুবর্ণ? সে তো একতলায় নাই!

সিঁড়ি ভাঙ্গিয়া শ্যামা উপরে গেল। শীতলের পায়ের কাছে মাথা নত করিয়া সুবর্ণ বসিয়া আছে, তার কোলে শ্যামার অন্ধ মেয়েটি। থাবা পাতিয়া বসিয়া ফণী হাঁ করিয়া বৌদিদির মুখখানা দেখিতেছে, আহ্লাদে গদগদ হইয়া মণি কথা কহিতে গিয়া ঢোঁক গিলিতেছে। ধীরে ধীরে শীতল কি যেন জিজ্ঞাসা করিতেছে সুবর্ণকে। সুবর্ণের মুখখানা ঈষৎ আরক্ত, কপালে বিন্দু বিন্দু ঘাম, চন্দনের স্বচ্ছ ফোঁটার মত।

ঘরের মেয়ে? তাই তো বটে! তার স্বামী-পুত্রের মাঝখানে ওকে তো অনভ্যস্ত, আকস্মিক আগন্তুক মনে হয় না। ঘরের মেয়ের মতই যে দেখাইতেছে

সুবর্ণকে ?

শ্যামা আগাইয়া গেল, বলিল, বৌমা, কিছু খাও নি বিকেলে, এসো তোমায় খেতে দি।

নতুন বৌয়ের আর ভাল মন্দ কি, সে তো শুধু এতকাল লজ্জা, ভয়, নম্রতা, তবুও ওর মধ্যেই মনটা বোঝা যায়, সরল না কুটিল, কুড়ে না কাজের লোক। মা-হারা মেয়ে? কথাটা শ্যামার মনে থাকে না,—তুমিই আমার হারাণো মা, বলিয়া শ্যামার স্নেহের ভাণ্ডারে ডাকাতি করিবার মেয়েও সুবর্ণ নয়, সে সরল কিন্তু বুদ্ধিমতী, কাজের মানুষ কিন্তু কুলরমণী নয়। দরকার মত একখানা দুখানা বাসন সে বাসন-মাজার মতই মাজিয়া আনে, কাজটুকু করিতে পাইয়া এমন উৎফুল্ল হইয়া ওঠে না যে মনে হইবে পুষ্প-চয়ন করিতে পাইয়াছে। শাশুড়ীর হাতের কাজ কাড়িয়া যে বৌ কাজ করে কোনো শাশুড়ীই তাকে দেখিতে পারে না, সুবর্ণ সে চেষ্টা করে না, স্বাভাবিক নিয়মে যে সব কাজ শ্যামার হাত হইতে খসিয়া তাহার হাতে আসে মন দিয়া সেইগুলিই সে করিয়া যায়, আর একটি সজাগ দৃষ্টি পাতিয়া রাখে শ্যামার মুখে, আলো নিভিয়া মেঘ ঘনাইয়া আসিবার উপক্রমেই চালাক মেয়েটা ত্রুটি সংশোধন করিয়া ফেলে।

নেহাত দোষ করিয়া ফেলিলে প্রয়োগ করে একেবারে চরম অস্ত্র! চোখ দুটা জলে টাবুটুবু ভর্তি করিয়া শ্যামার সামনে মেলিয়া ধরে। ভাল করিয়া শুরু করার আগেই শ্যামার মুখের কথাগুলি জমিয়া যায়।

শ্যামা হঠাৎ সুর বদলাইয়া সস্নেহে হাসিয়া বলে, আ আবাগীর বেটি, এই কথাতে চোখে জল এল! কি আর বলেছি মা তোকে এ্যাঁ?

চোখ! অশ্রুসজল চোখকে শ্যামা বড় ডরায়। মানুষের চোখের সম্বন্ধে সে বড় সচেতন। চোখ ছিল তার বকুলের আর চোখ হইয়াছে বকুলের মেয়েটার! শ্যামার মেয়েটি অন্ধ, এত যে আলো জগতে একটি রেখাও তার খুকীর চেতনায় পৌঁছায় না। সজল চোখে চাহিয়া যে-কোন দৃষ্টিমতী শ্যামাকে সম্মোহন করিতে পারে।

বড় দোটানায় পড়িয়াছে শ্যামা।

ছেলের বৌটাকে ভালবাসিবে কি বাসিবে না।

এমনি মন্দ লাগে না, মায়া করিতে ইচ্ছা হয়, বকুল যে ফাঁকটা রাখিয়া গিয়াছে সুবর্ণকে দিয়া তাহা ভাবিয়া তুলিবার কল্পনা প্রিয়ই মনে হয় শ্যামার। কিন্তু হঠাৎ তাহার চমক ভাঙ্গে, উঃ একি হিল্লোল তুলিয়া সামনে দিয়া হাঁটিয়া গেল বৌ, একি আগুন ওর দেহময়? এমন করিয়া কে ওকে গড়িয়াছিল, রক্ত-মাংসের এই মোহিনীকে? সুবর্ণ স্নান করে, চাহিয়া দেখিয়া শ্যামার বুকের রক্ত যেন শুকাইয়া যায়। বড় ভয় করে শ্যামার। কে জানে ওর ওই ভয়ানক সুন্দর দেহের আকর্ষণে কোথা দিয়া অমঙ্গল ঢুকিবে সংসারে।

কড়া শীতে যেমন হইয়াছিল, চড়া গরম পড়িতে শ্যামার শরীর আবার তেমনি খারাপ হইয়া গেল। এবার একটা অতিরিক্ত উপসর্গ দেখা দিল—তিরিক্ষে মেজাজ। অল্পে অল্পে আরম্ভ করিয়া জ্যৈষ্ঠের শেষে বকুনি ছাড়া কথা বলাই যেন সে বন্ধ করিয়া দিল। থাকে থাকে তেলে-বেগুনে জ্বলিয়া ওঠে, যাকেই পায় তাকেই যত পারে বকে, তারপর অদৃষ্টের নিন্দা করিতে করিতে কাঁদিয়া ফেলে। শ্যামার ভয়ে বাড়িশুদ্ধ সকলের মুখ সর্বদা শুকনো দেখায়। সবচেয়ে মুস্কিল হয় সুবর্ণের। অন্য সকলে শ্যামার সম্মুখ হইতে পালাইয়া বাঁচে, তার তো পালানোর উপায় নাই। তার উপর বিধান আবার তাহাকে হুকুম দিয়া রাখিয়াছে, সব সময় কাছে কাছে থাকবে মার, যা বলেন শুনবে, আগুনের আঁচে বেশি যেতে দেবে না, ওপোর-নিচ করতে দেবে না, সেবাযত্ন করবে—মার শরীর ভাল নয় জান ত? বিধান বলিয়াই খালাস, সকালে উঠিয়া ছেলে পড়াইতে যায়, বাড়ি ফিরিয়াই ছোটে আপিসে, ফেরে সন্ধ্যার পর, সারাদিন শ্যামা কি কাণ্ড করে সে তো দেখিতে আসে না, সুবর্ণের অবস্থা সে কি বুঝিবে! কিছু বলিবার উপায়ও সুবর্ণের নাই। কি বলিবে? যদি বলিতে যায়, বিধান যে ভাবিয়া বসিবে,—দ্যাখো এর মধ্যে নালিশ করা শুরু হইয়াছে।

কিন্তু বিধান সব বোঝে। চিরকাল বুঝিয়া আসিয়াছে। সুবর্ণ এখনো-জানে না যে বুঝিয়াও বিধান কোনদিন কিছু বলে না, চুপচাপ নিজের কাজ করিয়া যায়, চুপচাপ উপায় ঠাওরায়। বনগাঁয় শ্যামা একবার পাগল হইতে বসিয়াছিল এবারও সেই রকম আরম্ভ হইয়াছে দেখিয়া বিধান কম ভয় পায় নাই, প্রতিবিধানের কোন উপায় শুধু সে খুঁজিয়া পাইতেছে না। ব্যাপারটা সম্পূর্ণ স্বাস্থ্যঘটিত,

শ্যামাকে লইয়া কোথাও চেঞ্জে যাইতে পারিলে ভাল হইত, কোন ঠাণ্ডা দেশে, দার্জিলিং অথবা সিমলা। সে অনেক টাকার কথা। অত টাকা কোথায় পাইবে সে ?

সংসার চালানোর ভাবনাতেই এই বয়সে সে বুড়ো হইয়া গেল। এ বাড়িতে সে ছাড়া আর সকলেই বোধ হয় ভুলিয়া গিয়াছে বাড়িটা পর্যন্ত তাদের নয়, মাসে মাসে ভাড়া গুণিতে হয় বিধানকে।

সত্যই কি শ্যামার আবার সেইরকম হইতেছে, বনগাঁয়ে যেমন হইয়াছিল, যেজন্য পড়া ছাড়িয়া চাকরি লইতে হইয়াছিল বিধানকে ? শ্যামার চোখের দিকে তাকাও, বাহিরে দুরন্ত রোদের যেমন তেজ তেমনি জ্বালা শ্যামার চোখে। এ বুঝি জীবনব্যাপী দুঃখের অভিশাপ। আজীবন শান্ত আবেষ্টনীর মধ্যে সুরক্ষিত আশ্রয়ের আড়ালে বাস করিতে না পারিলে এমনি বুঝি হইয়া যায় অসহায়া নারী, আজীবন দুঃখ দুর্দশার পীড়ন সহিয়া শেষে যখন সুখী হওয়ার সময় আসে তখন তুচ্ছ আবহাওয়ার উত্তাপেই গলিয়া যায়। আঁচল গায়ে জড়াইয়া শ্যামা কত শীত কাটাইয়া দিয়াছে, তিনটি উনানের আঁচে বসিয়া পার করিয়া দিয়াছে কত গ্রীষ্ম। এবার সে এত কাবু হইয়া গেল !

তারপর একদিন আকাশে ঘনঘটা আসিল। মাটি জুড়াইল, জুড়াইল মানুষ। বিকারের শেষের দিকে ধীরে ধীরে চুপ করিয়া মানুষ যে ভাবে ঘুমাইয়া পড়ে শ্যামাও তেমনি ভাবে ক্রমে ক্রমে শান্ত ও বিষণ্ণ হইয়া আসিল।

সকলে হাঁফ ছাড়িয়া বাঁচিল।

তবু সুবর্ণকে শ্যামা পুরাপুরি সুনজরে দেখিতে পারিল না। একটা বিদ্বেষের ভাব রহিয়াই গেল। বিধান কত আদরের ছেলে শ্যামার, সাত বছর বন্ধ্যা থাকিয়া, প্রথম সন্তানকে বিসর্জন দিয়া ওকে শ্যামা কোলে পাইয়াছিল—সুবর্ণ তার বৌ! তবুও সুবর্ণকে বুকের মধ্যে গ্রহণ করিতে পারিল না, কি দুর্ভাগ্য শ্যামার।

শীতল তেমনি অবস্থায় এখনো বাঁচিয়া আছে, ডাক্তারের ভবিষ্যদ্বাণী বুঝি ব্যর্থ হইয়া যায়। এতদিনে তার মরিয়া যাওয়ার কথা। মৃত্যু কিন্তু দু'টি একটি অঙ্গ গ্রাস করিয়া, সর্বাঙ্গের প্রায় সবটুকু শক্তি শুষিয়া তৃপ্ত হইয়া আছে, হঠাৎ কবে আবার ক্ষুধা জাগিবে এখনো কেহ তাহা বলিতে পারে না।

শ্যামা বলে,—হ্যাঁ গা, বড় কি কষ্ট হচ্ছে? কি করবে বল দেখি? বৌমা বসবে একটু কাছে? গায়ে হাত বুলিয়ে দেবে? কোন্‌খানে কষ্ট তোমার? ও মণি ডাক তো তোর বৌদিকে, ওষুদ মালিশ করে দিয়ে যাক।—কোথায় যে যায়, ফাঁক পেয়েই কি ছেলের সঙ্গে ফুসফাস গুজগাজ করতে চলল—কি মন্ত্র দিচ্ছে কানে কে জানে!

সুবর্ণ ওষুধ মালিশ করিতে বসে।

শ্যামা বলে, দেখ তো মণি ও-বাড়ির ছাদে কে? নকুড়-বাবুর বাঁশি বাজানো ভাইটে বুঝি? দেতো দরজাটা ভেজিয়ে, বৌমা, আরেকটু সামলে সুমলেই না হয় বসতে বাছা, একটু বেশি লজ্জা থাকলে ক্ষেতি নেই কারো।

সুবর্ণ জড়সড় হইয়া যায়, রাঙা মুখ নত করে। শ্যামা যখন এমনিভাবে বলে কোন উপায়ে মিশাইয়া যাওয়া যায় না শূন্যে?

ভাল লাগে না, বলিয়া শ্যামারও ভাল লাগে না! সুবর্ণের ম্লান মুখখানা দেখিয়া কত কি সে ভাবে! ভাবে, সে যদি আজ অমনি বৌ হইত এবং আর কেহ যদি অমনি করিয়া তাকে বলিত, কেমন লাগিত তার? বিধানের কানে গেলে কত ব্যথা পাইবে সে। মণি বড় হইতেছে, কথাগুলি তার মনে না-জানি কি ভাবে কাজ করে। একি স্বভাব, একি জিহ্বা হইয়াছে তার? কেন সে না বলিয়া থাকিতে পারেনা? শ্যামা বাহিরে যায়। বর্ষার মেঘলা দিন। ধানকলের অঙ্গনে আর ধান মেলিয়া দেয় না, অতবড় অঙ্গনটা জনহীন, কুলিরমণী নাই, পায়রার ঝাঁক নাই। খুকিকে শ্যামা বুকের কাছে আরও উঁচুতে তুলিয়া ধরে। বিধানের বৌকে কি কটু কথা শ্যামা বলিয়াছে, কি বিষাদ শ্যামার মনে—দিগ্‌দিগন্ত চোখের জলে ঝাপসা হইয়া গেল।

আশ্বিনের গোড়ায় হারাধন মেয়েকে লইয়া গেল।

যাওয়ার সময় সুবর্ণ অবিকল মা-হারা মেয়ের মতই ব্যবহার করিয়া গেল। শ্যামা ভালবাসে না, শ্যামা কটু কথা বলে, তবু মনে হইল সুবর্ণ যাইতে চায় না, এখানে থাকিতে পারিলেই খুশী হইত। শ্যামা নির্বিবাদে ভাবিয়া বসিল, এ টান বিধানের জন্য—সে যা ব্যবহার করিয়াছে তার জন্য সুবর্ণের কিসের মাথাব্যথা?

পূজার পরেই আমায় আনাবেন মা।—সুবর্ণ সজল চোখে বলিয়া গেল।

শ্যামা শুধু বলিল,—আনব।

বিধানের বৌ! সে বাপের বাড়ি যাইতেছে। বুকে জড়াইয়া একটু তো শ্যামা কাঁদিতে পারিত? কিন্তু কি করিবে শ্যামা, যাওয়ার জন্য সুবর্ণ তখন সাজগোজ করিয়াছে, বৌয়ের চোখ ঝলসানো মূর্তির দিকে শ্যামা চাহিতে পারিতেছিল না, মনে হইতেছিল, যাক্, ও চলিয়া যাক্, দু'দিন চোখ দু'টা একটু জুড়াক শ্যামার।

পূজার সময় মন্দা আসিয়া কয়েকদিন রহিল। শীতলকে দেখিতে আসিয়াছে। মন্দার জন্য সুবর্ণকেও দু'দিন আনিয়া রাখা হইল। সুবর্ণ ফিরিয়া গেলে, একদিন মন্দা বলিল, হ্যাঁ বৌ, একটা কথা বলি তোমায়, ভাল করে তাকিয়ে দেখেছ বৌমার দিকে? আমার যেন সন্দেহ হ'ল বৌ।

শ্যামা চমকাইয়া উঠিল। তারপর হাসিয়া বলিল,—না, ঠাকুরঝি, ও তোমার চোখের ভুল।

মন্দার চোখের ভুলকে শ্যামা কিন্তু ভুলিতে পারিল না, দিবারাত্রি মনে পড়িতে লাগিল সুবর্ণকে আর মন্দার ইঙ্গিত। কি বলিয়া গেল মন্দা? সত্য হইলে শ্যামা কি অন্ধ, তার চোখে পড়িত না? শ্যামা বড় অন্যমনস্ক হইয়া গেল। সংসারের কাজে বড় ভুল হইতে লাগিল শ্যামার। কি মন্ত্র মন্দা বলিয়া গিয়াছে, সুবর্ণকে দেখিবার জন্য শ্যামার মন ছটফট করে, সে ধৈর্য্য ধরিয়া থাকিতে পারে না। একদিন মণিকে সঙ্গে করিয়া সে চলিয়া গেল বাগবাজারে। মন্দার মন্ত্র কি শ্যামার চোখে অঞ্জনও পরাইয়া দিয়াছিল? কই, সুবর্ণের দিকে চাহিয়া এবার তো শ্যামার চোখ পীড়িত হইয়া উঠিল না?

শ্যামা বলিয়া আসিল, সামনের রবিবার দিন ভাল আছে, ওইদিন বিধান আসিয়া সুবর্ণকে লইয়া যাইবে। না, তাকে বলা মিছে, বৌকে সে আর বাপের বাড়ি ফেলিয়া রাখিতে পারিবে না।

সুবর্ণের মাসি বলিল, এই তো সেদিন এল, এর মধ্যে এত তাড়া কেন? আরেকটা মাস থেকে যাক।

শ্যামা বলিল,—না, বাছা না, তুমি বোঝ না,—যার ছেলের বৌ সে ছাড়া কারো বুঝবার কথা নয়—ঘর আমার আঁধার হয়ে আছে।

একে একে দিন গেল। ঋতু পরিবর্তন হইল জগতে। শীত আসিল, শীতল পরলোকে গেল, শ্যামা ধরিল বিধবার বেশ, তারপর শীতও আর রহিল না। সুবর্ণকে শ্যামা যেন বুকের মধ্যে লুকাইয়া রাখিয়া একটি দিনের প্রতীক্ষা করিতে লাগিল, কোথায় গেল ক্ষুদ্র বিদ্বেষ, তুচ্ছ শত্রুতা! সুবর্ণের জীবন লইয়া শ্যামা যেন বাঁচিয়া রহিল তারপর এক চৈত্র নিশায় এ বাড়ির যে ঘরে শ্যামা একদিন বিধানকে প্রসব করিয়াছিল সেই ঘরে সুবর্ণ অচৈতন্য হইয়া গেল, ঘরে রহিল কাঠকয়লা পুড়িবার গন্ধ, দেয়ালে রহিল শায়িত মানুষের ছায়া, জানালার অল্প একটু ফাঁক দিয়া আকাশের কয়েকটা তারা দেখা গেল আর শ্যামার কোলে স্পন্দিত হইতে লাগিল জীবন।

**সমাপ্ত**

## এক

এদিকের সহরতলীর এই অঞ্চলে বড় রাস্তায় বিদ্যুতের আলো আছে,—অনেকটা দূরে দূরে। ছোট গলিতে আলকাতরা মাখানো কাঠের থামের মাথায় আজও টিমটিমে তেলের বাতি জ্বলে। কোন বাড়ীতে ভাড়াটে কেরাণীবাবুর বৌ অপরিচ্ছন্ন কিন্তু বিদ্যুতের আলোয় আলোকিত রান্নাঘরে উনানে ভাতের হাঁড়ি চাপাইয়া চামচ দিয়া কণ্ঠার নীচে ঘামাচি মারেন, রাত্রে খোকা কাঁদিয়া উঠিলে বেড্ সুইচ টিপিয়া বদলান তার কাঁথা; হয়ত ঠিক পিছনেই আরও বড় বাড়ীর রীতিমত বড়লোক মালিকের রান্নাঘরে ডিবরি বার বার বাতাসে নিভিয়া যায়, রাত্রে খোকা কাঁদিলে টর্চ্চ হাতড়াইয়া হাতড়াইয়া খোকার মা প্রায় কাঁদিয়া ফেলেন নিজেও।

একটু বেশী রাত্রে আর রাত্রির শেষভাগে ট্রামের আওয়াজ কানে আসে, বন্ধ ঘরের বাহিরে ঝড়ের অন্তিম অবস্থার হা-হুতাশ ভরা একটা অস্বস্তিকর একটানা আহ্বানের মত। মোটরের হর্ণ দূরেও বাজে কাছেও বাজে, সময় অসময় নাই,—কেবল সময় বিশেষে বাজে বেশী, সময় বিশেষে কম। পথের দু'পাশে স্বচ্ছলতা ও দারিদ্র্যের, স্বাচ্ছন্দ্য ও দুর্ভোগের, রুচি ও অরুচির, সুন্দর ও কুৎসিতের, পরিচ্ছন্নতা ও নোংরামির, সম্মুখ ও পিছনের, অতীত বর্ত্তমান ও ভবিষ্যতের (যথা—গৃহ-নির্ম্মাণোপকরণের সন্নিবেশ) কত যে আশ্চর্য্য সমন্বয় ও গলাগলি ভাব! নাম লেখা গেট, বাগান ও লন, আধুনিক ফ্যাসানের সুদৃশ্য দোতলা বাড়ী, বিচিত্র শাড়ী, সুন্দরী নারী, রেডিওর গান, ইঁট বাহির করা পুরাণো একতলা বাড়ী, সামনে সিমেন্ট-ফাটা রোয়াকে ছেঁড়া ন্যাকড়া, কাগজের টুকরা, আধপোড়া বিড়ি, কোমরে ঘুন্‌সী বাঁধা উলঙ্গ শিশু। পথের এদিকে ছবির মত সাজানো মনিহারী দোকান—সাবান, কেশ তৈল, পাউডার, স্নো, ক্রিমে ঠাসা; পথের অপর দিকে নিছক একটা কয়লার আড়ৎ, খুচরা ও পাইকারী বিক্রয় হয়, মালিক শ্রীভূষণচন্দ্র নন্দী। তিনটি মহিষের গাড়ী কয়লা আনিয়া

আড়তে জমা করে, পুরীষ ও পাঁকের কোমল গভীর স্নেহে দেহের ভার নামাইয়া এই তিন জোড়া মহিষ অবসর সময়টা জাবর কাটে আড়তের ঠিক পিছনে—রাস্তা হইতে অনেকটা চোখে পড়ে, গন্ধও পাওয়া যায় কিছু কিছু। কাছেই ডাইমণ্ড র‍্যাষ্টুর‍্যাণ্ট ; ফাষ্টকেলাশ চা রুটি মাখন চপ কাটলেট ডবল ডিমের মামলেট ( মাত্র তিন পয়সা ) ইত্যাদি পাইবেন বলিয়া মালিক রাধানাথ দে স্বহস্তে সাইনবোর্ড লিখিয়া রাখিয়াছে। একরকম গা ঘেঁষিয়াই টিনের চালার নীচে লোচন সাউ-এর মুড়িচিড়ার দোকান, কাচ বসানো টিনের পাত্রে বাতাসা, দড়িতে ঝুলানো তিলুড়ি, এক ছড়া চাঁপা কলা…। ছোট স্যাকরার দোকান, কামারের দোকান, টিনের মগ-বালতি তৈরী আর ঘটিবাটি ঝালাই করার দোকান, সাইকেল মেরামতের দোকান এসবও আছে।

আর কিছু দূরে আছে বড় বড় কারখানা।

হাপরের দড়ি টানিতে টানিতে তিনু রক্তবর্ণ লোহার পাতে হাতুড়ি পিটাইতে পিটাইতে বিশু আর অবাধ্য লোহার পাতকে মনোমত আকৃতি দিবার চেষ্টা করিতে করিতে বেন্দা যখন হাঁপাইয়া পড়ে, তখন বেন্দাই হয়ত চোখ তুলিয়া তাকায় সেইদিকে, যেদিকে আছে বড় বড় কারখানাগুলি। প্রকাণ্ড একটা লাল দালানের লাগাও বিরাট একটি টিনের শেড আর তিনটি মোটা মোটা চোঙা পরিষ্কার দেখা যায়, অন্যগুলি একটু আড়ালে পড়িয়াছে। একি কাণ্ড, এঁ্যা ? কত বিঘা জমি জুড়িয়া না জানি কারখানাগুলি গড়া হইয়াছে ? নিবিড় কালো কি ধোঁয়াটাই উঠিয়া যাইতেছে চোঙাগুলি দিয়া আকাশের দিকে। বেন্দা জানে, বিদ্যুতে যেমন কাচের ভিতরে অবিরাম শিখাহীন আলো জ্বলে, তেমনি অবিরাম কলও চলিতে পারে, সব কল ধোঁয়া ছাড়ে না। কিন্তু উর্দ্ধমুখী চোঙা দিয়া যে ধোঁয়া বাহির হয়, বেন্দার কাছে তাই কেবল কলকারখানার প্রতীক।

যশোদা যখন একসঙ্গে তিনটি বড় বড় কয়লার উনুনে আঁচ দেয় তখনও বড় কম ধোঁয়া হয় না। শীতকালে ধোঁয়াটা যেন যশোদার বাড়ী ছাড়িয়া নড়িতে চায় না, যশোদার বাড়ীর ছোট উঠানে, ইঁট আর টিনের ছোট-বড় কাঁচা পাকা ঘরগুলির মধ্যে স্থায়ীভাবে আটকাইয়া থাকিতে চেষ্টা করে। কিন্তু এখন, বৈশাখের প্রথমে, অনেক দূরের সমুদ্র হইতে ফুরফুরে বাতাস আসিয়া সকাল

সন্ধ্যায় খনি-গন্ধী ধোঁয়া উড়াইয়া লইয়া যায়।

এ বাড়ীতে অল্প যায়গায় যশোদা অনেকগুলি ঘর তুলিয়াছে, অনেকগুলি মানুষকে থাকিবার যায়গা দিতে হয়। আগে কেবল পাঁচটি ইঁটের ঘর ছিল, তখন উঠানটিও ছিল মস্ত বড়। পশ্চিম কোণে কল আর চৌবাচ্চার কাছে খানিকটা স্থান ছিল বাঁধান, বাকীটা কাঁচা। তার পর দু'টি টিনের ঘর তুলিবার ফলে উঠান তার এক রকম অদৃশ্য হইয়া গিয়াছে, আছে কেবল ওই বাঁধান স্থানটুকু। কয়েক বছর কাটিয়া গিয়াছে কিন্তু এখনও উঠানের সঙ্কীর্ণতা যশোদার অভ্যাস হইয়া যায় নাই, মাঝে মাঝে পীড়ন করে। দু'হাতে জলভরা প্রকাণ্ড দু'টি বালতি ঝুলাইয়া উঠানে দাঁড়াইয়া আকাশের দিকে মুখ করিয়া সশব্দে তাকে নিশ্বাস ফেলিতে দেখা গিয়াছে, ফাঁপর ফাঁপর লাগিলে মানুষ যেমন করে। বোঝা গিয়াছে, ফাঁপর ফাঁপর লাগাটা যশোদার মানসিক, বালতি দু'টি ভারি বলিয়া নয়। এ-রকম দু-চারটি জলভরা বালতির ভারে কাবু হওয়ার মত শরীর যে যশোদার নয়, দেখিলেই সেটা বোঝা যায়। সাধারণ বাঙালী ঘরের গোটা কয়েক পরম স্বাস্থ্যবতী যুবতীকে অনায়াসে গড়া চলিত এতখানি মাল-মসলা দিয়া ভগবান তাকে সৃষ্টি করিয়াছেন।

নিজের বা নিজের ভাই-এর জন্য আজ এবেলা যশোদার উনানে আঁচ দিবার দরকার ছিল না, পাড়ায় বৌভাতের নিমন্ত্রণ আছে। কিন্তু আরও যে বিশ বাইশজন লোক বাড়ীতে আছে তাদের জন্য যশোদাকে রাঁধিতে হইল। এরা সকলেই ভাড়াটে এবং পোষ্য। কারণ অনেকে নিয়ম মত ভাড়াও দেয় না, ভরণপোষণের খরচও দেয় না—দিতে পারে না। এতগুলি লোককে উপবাসী রাখিয়া ভাইকে নিয়া কি নিমন্ত্রণ খাইতে যাওয়া চলে ?

সকাল সকাল যশোদা রান্না শেষ করিয়া ফেলিল। বড় গরম পড়িয়াছে আজ। রাঁধিবার সময় ঘামে যশোদার ভালমতেই স্নান হইয়া গিয়াছিল, রান্না শেষ করিয়াই তবু একবার স্নান করিয়া নিল। শরীরের ঘাম না শুকাইয়া স্নান করিলে অসুখ হয়, এসব যশোদা মানে না, অত তুচ্ছ কারণে অসুখ হইবে এমন শরীর যশোদার নয়। তাছাড়া, ঘাম ধুইয়া ফেলার জন্যই স্নান করা, ঘাম শরীরে বসিয়া গেলে আর স্নান করিয়া লাভ কি ?

তখন সন্ধ্যা পার হইয়া গিয়াছে। তাড়াতাড়ি রান্না শেষ করার ব্যস্ততায়

সময়মত সন্ধ্যাদীপ জ্বালিয়া শাঁখে ফুঁ দেওয়া হয় নাই বলিয়া যশোদার মনটা খুঁত খুঁত করিতে থাকে। শাঁখ বাজাইয়া সামনে ভাইকে দেখিয়া বলে, 'হ্যারে নন্দ, কোথায় থাকিস সারাদিন? বাবুটি সেজে ঘুরে বেড়ালেই তোর দিন কাট্‌বে?'

নন্দকে দেখিলে যশোদার ভাই বলিয়াই মনে হয় না। বাইশ তেইশ বছর বয়স, অপরিপুষ্ট শরীর, মুখে মেয়েদের মত তেলতেলা ধরণের কোমলতা। পাশে না বাড়ুক উপরের দিকেও যদি ভালরকম বাড়িয়া উঠিত তবু আশা করা চলিত, এককালে মোটা সোটা হইয়া যশোদার ভাই হিসাবে মোটামুটি মানানসই হইলেও হইতে পারে ছেলেটা। কিন্তু এ রকম একটা আশা পোষণ করার সুযোগও সে রাখে নাই। মতি নামে একজন ভাড়াটে আছে যশোদার, বয়স পঞ্চাশের কাছে গিয়াছে কিন্তু মানুষের সঙ্গে ভাব করিয়া তাদের সঙ্গে সে পেশাদার রসও পান করে রসিকতাও করে। একদিন নূতন বন্ধু সুধীরের কাণে কাণে সে বলিয়াছিল, ওই যে ওরা দু'জন যশুদা আর নন্দ, এ মায়ের পেটের ভাই বোন না হয় হল, কিন্তু বাপ কি ওদের একটা রে দাদা!'

সেইদিন যশোদা ও নন্দের তফাৎটা ভালভাবে খেয়াল করিয়া সুধীরের মনে সত্যই খটকা লাগিয়াছিল যে, কথাটা কি তবে সত্যি নাকি, কে জানে।

নন্দ এক গাল হাসিয়া বলিল, 'বৌ দেখতে গিয়েছিলাম দিদি। সুন্দর বৌ হয়েছে—এইটুকু বাচ্চা!'

'সত্যি?'

যশোদা ভাবিতেছিল, যারা বাড়ী ফিরিয়াছে তাদের ভাত দিয়া বৌ দেখিতে যাইবে কিনা, নন্দর মুখে নতুন বৌ-এর রূপ বর্ণনা শোনার পর আর ধৈর্য্য ধরা গেল না।—তোর ধনাদাকে ডাক তো নন্দ।'

ধনঞ্জয় আসিলে যশোদার ঘরখানা যেন ভরাট হইয়া গেল। নন্দের বদলে যশোদার ভাই হইলে তাকেই মানাইত ভাল। মাস দুই আগে ধনঞ্জয় দেশ হইতে চাকরীর খোঁজে আসিয়া যশোদার বাড়ীতে ডেরা বাঁধিয়াছে। প্রথম দিন সাবান-কাচা লালচে ধুতির উপর গেঁয়ো ধোপার সাফ করা অতিরিক্ত নীল লাগানো সার্ট গায়ে দিয়া, বগলে ময়লা সতরঞ্চি মোড়া বিছানা আর রঙচটা টিনের বাক্স হাতে করিয়া সে যখন বাড়ীতে ঢুকিয়াছিল, মনে হইয়াছিল একটা দৈত্য আসিয়াছে। বুড়ো মতি তাকে এখানে আনিয়াছে, মতির সে দেশের লোক।

সেই দিন সুধীরের কাণে কাণে মতি বলিয়াছিল 'যশোদা একলাটি থাকে, ওর দুঃখু আর সয় না মাইরি, তাই ধনাকে নিয়ে এলাম। দু'টিতে মানাবে ভাল, আঁ?' রসিকতা করিয়া মতি নিজে প্রাণপণে হাসে, সেদিনও হাসিয়াছিল। কিন্তু এমন একটা লাগসই রসিকতাও সুধীরের ভাল লাগে নাই দেখিয়া হাসিটা তার থামিয়া গিয়াছিল হঠাৎ।

যশোদা দু'টি কাজের খোঁজ দিয়াছে, কিন্তু একটিও ধনঞ্জয়ের পছন্দ হয় নাই। লোকটার উপর যশোদা সেই জন্য বিশেষ খুসী ছিল না। গরীবের এত বাছবিচার থাকিলে চলিবে কেন, পেটের ভাত যখন তাকে যোগাড় করিতেই হইবে?

ধনঞ্জয় আসিলে যশোদা বলিল, 'একটা উপকার করবে আমার? রেঁধে বেড়ে রেখে দিইছি, সুধীরকে ডেকে দু'জনায় মিলে সবাইকে পরিবেশনটা করবে? এঁটো বাসন তুলব'খন আমি এসে। তিনটে থালা কম পড়বে—তিনজনকে পাতায় দিও, কেমন?'

ধনঞ্জয় রাগে আগুন হইয়া বলিল, 'সবাইকে ভাত বেড়ে দিতে বলছ আমায়? আস্পদ্ধা তো কম নয় তোমার! মাইনে করা বামুন নাকি তোমার আমি?'

শুনিয়া যশোদাও রাগিয়া গেল।—'ও বাবা, একটা কাজ করতে বললে এ যে দেখি ফোঁস করে ওঠে! এ কোন দেশী নবাব বাদ্‌শা রে বাবা! যাও বাবু তুমি, যাও, বসে বসে বিড়ি টানোগে।'

ধনঞ্জয় গট গট করিয়া চলিয়া গেল। মন্দ বলিল, 'ও বাড়ী থেকে চাঁপার মা নয় কুমুদ মাসিকে ডেকে আনব দিদি?

যশোদা বলিল কেন? ও বাড়ীর মানুষকে আবার টানাটানি কি জন্যে? এতগুলো মদ্দ পুরুষ রয়েছে এ বাড়ীতে, একটা বেলা কেউ ভাত বেড়ে দিতে পারবে না ক'টা মানুষকে? গলায় দড়ি অমন অকম্মার ধাড়িদের! দূর করে তাড়িয়ে দেব সবক'টাকে বাড়ী থেকে। মতি আর সুধীরকে ডাক দিকি।'

মতি আর সুধীরকে বলা মাত্র তারা রাজী হইয়া গেল। সুধীর একটু বেঁটে, ঘাড়ে গর্দ্দানে জড়ানো শক্ত মজবুত শরীর, গুণ্ডার মত দেখিতে। পরিবেশনের ভার পাইয়া অতি মাত্রায় খুসী হইয়া সে বলিল, 'একটু সেজেগুজে বৌ-ভাতে যেও কিন্তু চাঁদের মা।'

যশোদা বলিল, 'তামাসা রাখো তো বাবু তুমি। কচি খুকী নাকি যে সাজব

গুজব ?'

কচি খুকী না হোক, সাজগোজের সমস্যাটা একটু বিপদে ফেলিয়া দিল বৈকি যশোদাকে। সাজগোজের ধার সত্যই যশোদা ধারে না, সে বয়সও নাই সখও নাই, বয়স থাকার সময়েও সখ ছিল কিনা সন্দেহ। তবু নিমন্ত্রণ বাড়ীতে একখানা ভাল কাপড় তো অন্ততঃ পরিয়া যাইতে হইবে? ভাল কাপড় কি ছাই আছে যশোদার! বাক্স খুলিয়া অনেক দিনের পুরাণো খান তিনেক রঙীন শাড়ী নাড়া-চাড়া করিতে করিতে যশোদা যেন ফাঁপরে পড়িয়া গেল। কোন বিষয়ে মন স্থির করিতে যশোদার সময় লাগে না, দ্বিধা করিতে হয় না, কোন্ শাড়ীখানা পরিবে ঠিক করিতে গিয়া তার যেন আজ মাথা ঘুরিয়া গেল। সস্তা দামের শাড়ী, চাকচিক্য নাই, তবু তো রঙীন! রঙীন কাপড় পরা কি তার ঠিক হইবে? কি রকম অদ্ভুত, খাপছাড়া না জানি দেখাইবে তাকে! এমনিই তো যে চেহারা তার।

'কোন্টা পরি বলত নন্দ?'

'আমি কি জানি?'

বাক্সের তলায় একখানা ফিকে রঙের শাড়ী পাওয়া গেল। যশোদা যেন হাঁফ ছাড়িয়া বাঁচিল। একদিকের আঁচলের কাছে একটু ছেঁড়া আছে। তা হোক।

সত্যপ্রিয় মিলস্ এবং আরও কতকগুলি ব্যবসার মালিক সত্যপ্রিয় এদিকে সহরতলীর এক পাশে প্রকাণ্ড বাগান-বাড়ীতে বাস করে। সত্যপ্রিয়ের প্রচার বিভাগের পরিচালক জ্যোতির্ম্ময়ও এ পাড়াতে বাস করে, যশোদার বাড়ীর কাছেই। সম্প্রতি জ্যোতির্ম্ময় অপরাজিতা নামে একটি মেয়েকে হঠাৎ বিবাহ করিয়া বসিয়াছে। এই নতুন বৌটির-ই আজ বৌ-ভাত।

আপিসের অনেককে বলিতে হইয়াছে, বন্ধু-বান্ধব আত্মীয়-স্বজনকে বলিতে হইয়াছে। জ্যোতির্ম্ময়ের বাড়ীতে লোক গিজ গিজ করিতেছিল। আয়োজন ভালই হইয়াছে, চাকুরে জামাইকে টাকা মেয়ের বাপ ভাল রকমেই দিয়াছেন, সুতরাং আয়োজন খারাপ হওয়ার কথা নয়। বৌ দেখিয়া যশোদা খুসী হইতে পারিল না। বৌ বাচ্চাই বটে, পনেরর বেশী বয়স হইবে না। বয়সের চেয়ে ঢের বেশী কচি দেখায়, কারণ শরীরের পুষ্টি হয় নাই। জ্যোতির্ম্ময়ের বয়স ডবলেরও বেশী, এতটুকু মেয়ে কি তার সঙ্গে মানায়?

নিজের ইচ্ছায় নয়, বাড়ীর লোকের অনুরোধে নয়, জ্যোতির্ম্ময় নাকি

সত্যপ্রিয়কে খুসী করিতে বিবাহ করিয়াছে। সত্যপ্রিয়র একটা মত আছে, বিবাহ না করিলে দায়িত্বজ্ঞান জন্মায় না। দায়িত্বজ্ঞান জন্মায় নাই যার চাকুরীর উন্নতি দূরে থাক চাকুরীটা বজায় রাখাই কি তার পক্ষে কঠিন নয়? সুতরাং—

একদিন যশোদাকে জ্যোতির্ম্ময় নিজেই এই ধরণের কথা বলিয়াছিল, মেয়ে খোঁজার সময়।

বিয়ের জন্য কর্ত্তা বড় খোঁচাচ্ছেন চাঁদের মা। কেবলি বলছেন, এবার একটা বিবাহাদি করে ফেলুন জ্যোতির্ম্ময়বাবু, বিবাহাদি না করলে কি দায়িত্ব-জ্ঞান জন্মায়, দায়িত্বজ্ঞান না জন্মালে কি—'

যশোদা হাসিয়া বলিয়াছিল, 'তা বিয়ে করুন না, ভাল কথাই তো বলছেন উনি, খোঁটা ছাড়া কি পুরুষ মানুষের চলে?'

'তুমিও ওই দলের চাঁদের মা? কর্ত্তার মতামত জান না কিনা, তাই বলছ। ওর মতে বিয়ে করতে হলে কি করতে হবে জান, একটি সাত বছরের খুকীকে বিয়ে করতে হবে।'

শেষ পর্য্যন্ত তাই করিয়াছে নাকি জ্যোতির্ম্ময়? সত্যপ্রিয়কে খুসী করার জন্য একটি খুকীকে বৌ করিয়া আনিয়াছে? যশোদার বড় আপশোষ হয়। একটি বড় সড় মেয়ে হইলে কেমন মানাইত জ্যোতির্ম্ময়ের সঙ্গে! মনিবকে খুসী করিতে কেউ যে ইচ্ছার বিরুদ্ধে বিবাহ করিতে পারে, তাও এমন বেমানান একটি মেয়েকে, যশোদা কল্পনাও করিতে পারে না। তবে হয়তো সত্যপ্রিয় নিছক মনিব নয় জ্যোতির্ম্ময়ের। সে ন্যাকি জ্যোতির্ম্ময়কে খুব স্নেহ করে। সত্যপ্রিয়ের মত ধনীর স্নেহের মূল্য জ্যোতির্ম্ময়ের মত মানুষেরা হয়ত এইভাবেই দেয়। এই সব লেখাপড়া শেখা ভদ্রলোকদের রকমই আলাদা।

জ্যোতির্ম্ময়ের বোন সুবর্ণ জিজ্ঞাসা করে, 'কেমন বৌ হয়েছে যশোদাদিদি?'

'তা মন্দ কি!'

সুবর্ণের বিবাহ হয় নাই, কিন্তু এমন সাজাটাই সে সাজিয়াছে যেন বিয়ের কনেটি, আজিকার উৎসবটি যেন তারই বিবাহের ভূমিকা—সাজগোজেই যেখানে যত বর আছে সকলকে আজ সে আয়ত্ত করিয়া রাখিবে। আনন্দে ও উত্তেজনায় মেয়েটা ফাটিয়া পড়িবার উপক্রম করিতেছিল, যশোদার জবাবে

একটু দমিয়া গেল।

'বৌ বুঝি তোমার পছন্দ হয়নি যশোদাদিদি?'

এত বড় মেয়ের নেকামিতে যশোদার গা জ্বলিয়া যায়। সে বলিল, 'আমার পছন্দ অপছন্দ কি বোন, আমি তো বিয়ে করিনি? তোমার দাদার পছন্দ হলেই হল।'

দিদির পিছনে পিছনে আরও একবার বৌ দেখিতে আসিয়া নন্দ হাঁ করিয়া স্বর্ণকে দেখিতেছিল, এবার সে যশোদার কথার প্রতিবাদ করিয়া বলিল, 'কেন, বৌ তো সুন্দর, আমার খুব পছন্দ হয়েছে।'

যশোদা মুখ ঘুরাইয়া বলিল, 'ফোঁড়ন না কেটে তুই যা তো এখান থেকে নন্দ, এত বয়স হল তোর কথা বলতে শিখলি না এখনো?'

অন্যায় কথাটা কি বলিয়াছে বুঝিতে না পারিয়া নন্দ মুখ ভার করিয়া সরিয়া গেল।

বৌকে দেওয়ার জন্য যশোদা একখানা সস্তা রঙীন শাড়ী আনিয়াছিল, শাড়ীখানা বৌ-এর হাতে দিতে একটা অদ্ভুত মুখভঙ্গী করিয়া স্বর্ণও সরিয়া গেল। কেবল স্বর্ণ নয়, আরও অনেকের মনে হইতে লাগিল, বৌ-এর জন্য উপহার আনিয়া এবং এমন সস্তা একখানা শাড়ী বৌ-এর একেবারে হাতে দিয়া, যশোদা সকলকে অপমান করিয়াছে।

একে দু'য়ে আসিয়া সকলে বৌ ছাখে। কেউ একখানা বই দেয়, কেউ সিঁদুরের কৌটা, কেউ কিছুই দেয় না। জ্যোতির্ম্ময়ের দিদি আর বৌদিদি মেয়েদের অভ্যর্থনা করেন, পুরুষদের অভ্যর্থনা করেন জ্যোতির্ম্ময়ের কাকা এবং দাদা। জ্যোতির্ম্ময় নিজে একটি মটকার পাঞ্জাবী পরিয়া এখানে ওখানে ঘুরিয়া বেড়ায়, সহকর্ম্মী আর বন্ধুদের সঙ্গে একটু হাসি-তামাসা করে, কিন্তু ক্ষণে ক্ষণে সদরে গিয়া দাঁড়ায়, রাস্তায় চোখ পাতিয়া রাখে। বড় অন্যমনস্ক মনে হয় জ্যোতির্ম্ময়কে, বড় চঞ্চল মনে হয়।

একজন বন্ধু জিজ্ঞাসা করে, 'সত্যপ্রিয় আসবে নাকি হে?'

জ্যোতির্ম্ময় চমকাইয়া বলে, 'অঁ্যা? কে, কর্ত্তা? হ্যাঁ, আসবেন।'

ঠিক অবহেলা নয়, স্পষ্ট বোঝা যায় সত্যপ্রিয়ের আগমনের আশায় অথবা আশঙ্কায় জ্যোতির্ম্ময় কারও দিকে ভাল করিয়া চাহিয়াও দেখিতে পারিতেছে

না। আপিসের লোকেরা ব্যাপারটা বুঝিতে পারে, অন্য সকলে বুঝিতে না পারিলেও খানিক খানিক অনুমান করিতে পারে।

তারপর সত্যই সত্যপ্রিয় আসিল।

সত্যপ্রিয় এত বড় ধনী, যত না ধন তার আছে মানুষের কল্পনায় তার পরিমাণটা এত বেশী বাড়িয়া গিয়াছে যে, সাধারণ লোকের বাড়ী সামাজিক নিমন্ত্রণ রাখিতে গেলে, সকলে অতিমাত্রায় ব্যস্ত ও বিব্রত হইয়া পড়ে। এইজন্য এইসব বাড়ীতে নিমন্ত্রণ রক্ষা করিবার একটি সুন্দর পদ্ধতি তার নিজেকেই ঠিক করিয়া লইতে হইয়াছে, সকলের আদর, অভ্যর্থনা ও ভদ্রতা করিবার ব্যাকুলতাকে লোকটা এমন কৌশলে নিজেই খানিক খানিক পরিচালনা করে বলিবার নয়। যেখানে প্রতিনিধি পাঠাইয়া কাজ সারা যায়, সেখানে অবশ্য সত্যপ্রিয় কখনও যায় না, সকলকে সামলাইয়া চলিবার হাঙ্গামাও পোহাইতে হয় না।

মস্ত মোটর আসিয়া থামে, সত্যপ্রিয় নামিয়া আসে—খালি হাতে। জ্যোতির্ম্ময়ের বৌ-এর মুখ দেখিবার জন্য উপহার একটা সে আনিয়াছে, কিন্তু এত বড়লোক সত্যপ্রিয়, সে কি উপহার হাতে করিয়া নামিতে পারে? উপহার হাতে থাকে ভূষণের, সে সত্যপ্রিয়ের আত্মীয়, বন্ধু, চর বা অনুচর একটা কিছু হইবে। মখমলে মোড়া দামী সুদৃশ্য একটি বাক্স, দেখিলেই বোঝা যায় ভিতরে দামী কিছু আছে।

সত্যপ্রিয় নামিবামাত্র কয়েকটি চাপা গলায় উচ্চারিত হয়, 'ঐ যে উনি,' 'ঐ যে উনি'—'কর্ত্তা এসে গেছেন।' জ্যোতির্ম্ময়ের কাকা আর জ্যোতির্ম্ময় অভ্যর্থনা করিবার জন্য আগাইয়া যায়। আর হাসিমুখে অগ্রসর হইয়া, নিজের আগমনটা সহজ করিয়া দিবার জন্য, নিজে তিনি যে কতদূর নিরহঙ্কারী সরল সহজ মানুষ এটা প্রমাণ করার জন্য, সত্যপ্রিয় বলে, 'না, না, আপনারা ব্যস্ত হবেন না। আমারি তো অপরাধ হয়ে গেল, আমাদের জ্যোতির্ম্ময়বাবুর বাড়ীর কাজ, প্রথম থেকে এসে আমারি তো সব দেখাশোনা করা উচিত ছিল—বড় দেরী করে ফেললাম।' তারপর জ্যোতির্ম্ময়ের দিকে চাহিয়া, 'কেমন লাগছে জ্যোতির্ম্ময়বাবু নব-বিবাহের স্বাদ? মা-লক্ষ্মীকে দেখতে পাব তো?'

বেশীক্ষণ থাকা তো উচিত হবে না, তাই ধীরে ধীরে সত্যপ্রিয় উপরের

দিকে অগ্রসর হইতে থাকে, কিন্তু সমস্তক্ষণ হাসিমুখে এদিকে ওদিকে চাহিয়া ছ্যাখে, নিরুদ্বেগ শান্তভাবে এর সঙ্গে ওর সঙ্গে কথা বলে, যেন তাড়াহুড়া কিছুই নাই, সে বহুক্ষণ থাকিবে। পিছনে পিছনে উপহার হাতে চলিতে থাকে ভূষণ।

উপরে উঠিয়া নতুন বৌ-এর সামনে দাঁড়াইয়া সানন্দ কণ্ঠে সত্যপ্রিয় বলে, 'বাঃ বাঃ, সুন্দর মুখশ্রী, চমৎকার লাবণ্য। বেঁচে থাক মা, সুখী হও।' বলিয়া ভূষণবাবুর হাত হইতে মখমল মোড়া কেসটি লইয়া অপরাজিতার হাতে দেয়।

এবার প্রত্যাবর্ত্তনের পালা, অথচ ব্যস্ততা দেখাইলে চলিবে না। সুতরাং দূরের একজন পরিচিত ব্যক্তির দিকে চাহিয়া সত্যপ্রিয় উচ্চকণ্ঠে বলে, 'আমাদের জ্যোতির্ম্ময়বাবুর কেমন ঘরটান হয়েছে দেখেছেন যোগেনবাবু? আর কি আমরা জ্যোতির্ম্ময়বাবুর কেমন ঘর-টান হয়েছে পাব? ঘরের টানে চাকরী ছেড়ে আমাদের না ডুবিয়ে দেন!'

পরিহাসের সুরে কথাগুলি বলিতে বলিতে সিঁড়ির দিকে আগাইয়া গিয়া তেমনি নিরুদ্বেগ, অচঞ্চল মন্থরগতিতে অবতরণ।

'কিছু খেতে হবে? আপনি তো জানেন জ্যোতির্ম্ময়বাবু, আমরা সেকেলে বামুন, সন্ধ্যাহ্নিক না করে কিছু খাই না। যে ভিড় কাজের, কখন্ বা বাড়ী ফিরি কখন্ বা সন্ধ্যাহ্নিক করি। বেশ তো বেশ তো, সেজন্য কি, পাঠিয়ে দিন না বাড়ীতে কি খাওয়াতে চান। সেকেলে মানুষের খাওয়াও জানেন তো,—যাই পাঠান, দু'চার মণের নীচে যেন না নামে, দেখবেন।' হাসিতে হাসিতে সত্যপ্রিয় গাড়ীতে উঠিল, গাড়ী ছাড়িয়া দিল।

সত্যপ্রিয়র নিমন্ত্রণ রক্ষার এই পদ্ধতির সঙ্গে জ্যোতির্ম্ময়ের পরিচয় আছে, আরও দু'একটি বাড়ীতে প্রায় এই রকমভাবেই সত্যপ্রিয়কে সে নিমন্ত্রণ রাখিতে দেখিয়াছে। কিন্তু একটা ব্যাপার সে আগে ছ্যাখে নাই, সত্যপ্রিয়ের এত দামী উপহার দেওয়া, কর্ম্মচারীর বৌকে। একটু পরেই তার কানে আসিল, সত্যপ্রিয় একটি নেকলেশ দিয়া বৌ দেখিয়াছে। চোখ ঝলসানো নেকলেশ, হাজার দেড়েকের বেশীই দাম হইবে। বিস্ময়ে, আনন্দে অভিভূত হইয়া জ্যোতির্ম্ময় নিজের চোখে দেখিতে গেল। দেখিয়া আরও বেশী অভিভূত

হইয়া গেল। এ কি আশ্চর্য্য ব্যাপার!

সুবর্ণ আবার প্রায় আত্মহারা হইয়া বলিল, 'দেখেছ যশোদাদিদি, দেখেছ?'

যশোদা সংক্ষেপে বলিল, 'দেখেছি।'

সোজাসুজি চেনা না থাক, সত্যপ্রিয়র পরিচয় যশোদা কিছু কিছু জানে। এত দামী জিনিষের দাম না তুলিয়া কি সত্যপ্রিয় ছাড়িবে? হয়তো ইতিমধ্যেই কিছু দাম তুলিয়া নিয়াছে। যে খাটুনিটাই জ্যোতির্ম্ময় খাটে, মানুষ হইয়া গাধার মত।

সকাল সকাল খাইয়া যশোদা বাড়ী ফিরিবে ভাবিয়াছিল, কিন্তু সেটা সম্ভব হইল না। মেয়েদের খাইতে বসানোর সময় এমনি বিশৃঙ্খল দেখা গেল চারিদিকে যে কখন মেয়েদের দেখিয়া শুনিয়া খাওয়ানোর ভারটা যশোদার ঘাড়ে আসিয়া চাপিয়া গেল সে নিজেই টের পাইল না, যশোদাকে দেখিয়া মেয়েদের মধ্যে ফিস্‌ফাস্ গুজ্‌গাজের অন্ত ছিল না, মাঝে মাঝে হাসাহাসিও চলিতে লাগিল, কোন্ ফাঁকে কোথা হইতে একটা ফাজিল মেয়ে ডাকিয়াও বসিল, 'ওগো হিড়িম্বা, এদিকে একটু চাটনি।'

এসব যশোদা গায়ে মাখে না, অভ্যাস আছে। যেদিক হইতে ডাক আসিয়াছিল, সেদিকে মুখ ফিরাইয়া হাসিমুখে সে বলিল, 'খুকী-পুতুল কে চাটনী চাইলে গা? পাঁপর নেবে?'

অনেক রাত্রে নিজের অন্ধকার ঘুমন্ত পুরীতে ফিরিয়া যশোদার কিন্তু কেমন একটু অস্বস্তি বোধ হইতে লাগিল। হিড়িম্বা? হিড়িম্বার মত দেখায় নাকি তাকে? আলো জ্বালিয়া যশোদা আয়নায় নিজের মুখখানা একবার দেখিল, কিন্তু এতটুকু আয়নায় শুধু নিজের মুখ দেখিয়া কি বোঝা যায় তাকে হিড়িম্বার মত দেখায় কিনা! আয়নাটি দেয়ালে লটকাইয়া দিয়া বাহিরে আসিয়া যশোদা এঁটো থালা আর পাতা গুনিয়া দেখিল। একজন খায় নাই। ধনঞ্জয় না কি?

ভাবিতে ভাবিতে ধনঞ্জয় কোথা হইতে সামনে আসিয়া দাঁড়ায়। বলে, 'শোন বলি চাঁদের মা, কাল ভোরে আমি দেশে ফিরে যাব।'

'বটে নাকি? তা বেশ তো।'

'কত পাবে বল দিকি, পাওনাটা মিটিয়ে দিই তোমার।'

'পাওনা মিটিয়ে দেবার জন্যে না খেয়ে রাত দুটো পর্যন্ত জেগে বসে রয়েছ?

মাথা খারাপ নাকি তোমার ?'

ধনঞ্জয় একটু দমিয়া যায়, এদিক ওদিক চাহিয়া বলে, 'ভোর ভোর রওনা দেব কিনা, তুমি আবার এক রাত জাগলে উঠতে তোমার বেলা হবে কিনা, এইজন্যে।'

'আমার চেয়ে ভোরে উঠবে তুমি ? কখন উঠে উনুনে আঁচ দিই টের পেয়েছ একদিন ?'

ধনঞ্জয় আরও দমিয়া গিয়া বলে, 'রাত জাগলে কিনা—'

'একরাত জাগলে আমরা কাজে ঢিল দিই না, তোমাদের মত নবাব বাদশা তো নই আমরা ? তা ভাত খেলে না কি জন্যে ? পরিবেশন করতে বলেছিলাম বলে অপমান হয়েছে বুঝি ?'

ধনঞ্জয় চুপ করিয়া থাকে, যশোদা কড়া দৃষ্টিতে তার বিরাট দেহটা দেখিতে দেখিতে অবজ্ঞা মেশানো কড়া গলায় বলে, 'রোজগার করতে এসে লেজ গুটিয়ে দেশে পালাচ্ছ, ধিক তোমাকে। অত বড় দেহটা রেখেছ কি জন্যে, কাজের নামে যদি শিউরে ওঠ, দুটো পয়সা যদি না উপায় করতে পার ? রোগা প্যাঁটকা এইটুকু টুকু বাচ্চাগুলো পর্য্যন্ত চানাচুর খপ্‌রের কাগজ বেচে পয়সা কামাচ্ছে সহরে, তুমি পারলে না ?'

এবার ধনঞ্জয় রাগ করিয়া বলিল, 'তোমার অত মুরুব্বিপানা কি জন্যে শুনি ? মানুষকে মান্যি করে কথা কইতে না পার, চুপ মেরে থাক।'

যশোদাও রাগ করিয়া বলিল, 'কাজের মুরোদ নেই, তেজ তো আছে দেখি ষোল আনা ? যেও তুমি কাল সকালে দেশে ফিরে, আমার কি!'

পরদিন সকালে ধনঞ্জয় দেশে চলিয়া গেল।

কেবল যশোদার উপর রাগ করিয়া নয়, সহর আর সহরতলী তার সহ্য হইতেছিল না। আরও বেশী সহ্য হইতেছিল না চাকরীর জন্য চেষ্টা করিতে গেলে যা সব সহ্য করিতে হয়।

## দুই

যশোদার বাড়ীটি যেখানে, তারই কাছাকাছি শেষ হওয়া উচিত ছিল সহরতলীর কিন্তু সহরতলী যেন নিজেকে ডিঙ্গাইয়া কোথায় চলিয়া গিয়াছে। সহর যেন। নিজেকে ছড়াইয়া দিয়াছে দূরে, বহু দূরে—সহরের দিকে পিছন করিয়া চলিতে আরম্ভ করিলে ক্রমে ক্রমে পথের, পথের দু'পাশের বাড়ী-ঘর মাঠ-পুকুর ঝোপ-ঝাড়ের, পথচারী মানুষের মুখের ভাব ও আলাপের সহুরে ভাবটা কমিয়া আসিতে থাকে বটে, কিন্তু একেবারে লুপ্ত যেন হয় না। ধনঞ্জয় একদিন প্রায় দশ বার মাইল হাঁটিয়া গিয়াছিল ঝোঁকের মাথায়, যশোদার সঙ্গে ঝগড়া করিবার পরেই যে ঝোঁকটা আসিয়াছিল; চলিতে চলিতে তার মনে হইয়াছিল, সহরের শেষ চিহ্নটুকু পিছনে ফেলিয়া যাইতে হইলে তিনশ' মাইল তফাতে তার গ্রামের নদীটি পর্য্যন্ত তাকে হাঁটিতে হইবে, তারপর সাঁতার দিয়া পার হইতে হইবে নদী, নদী যাতে তার দেহলগ্ন শেষ সহুরে ধূলিকণাটি ধুইয়া মুছিয়া লইতে পারে। যশোদার সঙ্গে কলহের পরেই সহরের উপর ধনঞ্জয়ের বিতৃষ্ণা বাড়িয়া যাইত। একটু বসিয়া থাকিতে দেখিলেই যশোদা যে তাকে খোঁচায় এটাও ধনঞ্জয় সহুরে অমানুষিকতার পর্য্যায়ে ফেলিয়াছিল। যশোদা যে তার চাকরী জুটাইয়া দিবার জন্য চেষ্টা করিয়াছিল, দু'টি কাজ যোগাড়ও করিয়া দিয়াছিল, এজন্য ধনঞ্জয় কিছুমাত্র কৃতজ্ঞতা বোধ করে নাই। যাদের দেওয়ার ক্ষমতা আছে, তাদের কাছ হইতে যশোদার ভাড়া আর খাওয়ার খরচ আদায় করিবার কড়াকড়িতেও সে স্তম্ভিত হইয়া যাইত। যাদের কাজ গিয়াছে, কাজের খোঁজে আসিয়া যারা কাজ পাইতেছে না, তাদের যে যশোদা বিনা পয়সায় থাকিতেও দেয়, খাইতে পরিতেও দেয়, এতটুকু অবহেলা দেখায় না, চেষ্টা করিয়া কাজও জুটাইয়া দেয়, এদিকটা সে সময় ধনঞ্জয়ের খেয়ালও হইত না, তার শুধু মনে হইত, সহুরে মেয়েমানুষ কি ভয়ানক! তবু যশোদার সঙ্গে কলহ করিলে মনটা বড় খারাপ হইয়া যাইত ধনঞ্জয়ের; যশোদার সেঁতসেঁতে বাড়ীর মধ্যে থাকিতেও তার দম আটকাইয়া আসিত, বাড়ীর বাহিরে সহরতলীর আবেষ্টনীতেও ফাঁপর ফাঁপর লাগিত।

জ্যোতির্ম্ময়েরও মাঝে মাঝে এরকম হয়, কারও সঙ্গে কলহ না করিলেও। সহরের চেয়েও এখানকার সহরতলীর জীবনের গতি তার যেন মনে হয় অনেক

বেশী উর্দ্ধশ্বাসী। কাছাকাছি অনেকগুলি কল কারখানা থাকার জন্য নয় কেবল, কাছাকাছি অনেকগুলি কলের চাকা ঘুরিতেছে বলিয়াই মানুষ জীবনের গতি বাড়ায় না, কলের চাকার গতিবেগ হাজার মাইল দূরে মানুষের জীবনেও সঞ্চারিত হইতে জানে। দুপুরবেলা বড় রাস্তায় গাড়ীগুলি যেভাবে পরস্পরের গতিবেগ সংযত করে, থামিয়া থামিয়া যেভাবে অগ্রসর হয় শ্লথ গতিতে, তাতে বরং মনে হওয়ার কথা জীবনের গতি এখানে কল-কারখানার কল্যাণেই বুঝি মন্থর। কিন্তু জীবনের গতি তো চলাফেরা ছুটাছুটি নয়, বিমানে যে বোঁ করিয়া পৃথিবীটা পাক দিয়া আসিল জীবন হয়তো তার অলস ও শান্ত, ছোট একটি ডিঙ্গি ভাসাইয়া গা এলাইয়া পৃথিবীটা পাক দিতে জীবনের বেশীরভাগ ব্যয় হইয়া গেলেও হয়তো তার কিছু আসিয়া যায় না। সহরের চেয়ে সহরতলীর মানুষের জীবনীশক্তি বেশী, কাম, ক্রোধ, লোভ, মোহ, মদ, মাৎসর্য্যের উগ্রতা বেশী, অভাবও বেশী। বাস্তব অভাব, পার্থিব অভাব, রক্ত-মাংসের মানুষের জীবনকে যে অভাব করিয়া দেয় একেবারে অভিশপ্ত। অভাবের তাড়নায় সহরের চেয়ে সহরতলীর সমবেত জীবনীশক্তি অনেক বেশী তাড়াতাড়ি নিজেকে ক্ষয় করিয়া ফেলে। নূতন জীবন সে ক্ষয়ের পূরণ করিয়া চলে ক্রমাগত, সে নূতন জীবন এখানে যত-না সৃষ্টি হয় তার চেয়ে ঢের বেশী পরিমাণে আসে বাহির হইতে, নিকট ও দূর হইতে।

ধনঞ্জয় চলিয়া যাওয়ার পর আরও দু'জন বৈশাখ মাসের মধ্যে চলিয়া গেল যশোদার বাড়ী হইতে ; একজন দেশে আরেকজন স্বর্গে অথবা নরকে মৃত্যুর যদি অন্য কোন দেশ থাকে সেইখানে। সত্যপ্রিয় মিল এবং আরও কয়েকটা মিলে বড় রকমের একটা ধর্ম্মঘটের উপক্রম হইয়া থামিয়া গেল। পাড়ায় ছেলেদের 'মডার্ণ ক্লাব ও লাইব্রেরী'র প্রতিষ্ঠা দিবসের উৎসব হইয়া গেল, সত্যপ্রিয় আসিয়া একটি স্বলিখিত প্রবন্ধ পাঠ করিল। আমাদের দেশের আগেকার অবস্থার সঙ্গে বর্ত্তমান অবস্থার তুলনা করিয়া কত যে তাতে হা-হুতাশ আর বার তিনেক ইংরাজের সঙ্গে ঝগড়া না করিয়া দেশের প্রকৃত উন্নতির চেষ্টা করিবার প্রয়োজনীয়তার উল্লেখ। 'মডার্ণ ক্লাব ও লাইব্রেরী'র পক্ষে প্রবন্ধটি একটু খাপছাড়া হইল বটে, কিন্তু পাঁচশত টাকা দান করিয়া যিনি প্রেসিডেন্ট নির্ব্বাচিত হইয়াছেন, তাকে নিজের ইচ্ছামত প্রবন্ধ পাঠ করিতে না দিলে তো চলে না। তাছাড়া মতামত

যেমনই হোক, আগাগোড়া দেশের জন্য কি গভীর মমতা প্রবন্ধটিতে প্রকাশ পাইয়াছে? দেশের দুরবস্থার, বিশেষতঃ যুবকগণের বেকার সমস্যার যে শোচনীয় বর্ণনা আছে, শুনিতে শুনিতে কী গভীর হতাশায় মন ভরিয়া যায়? কেমন একটা প্রেরণা জাগে মনের মধ্যে যে অন্য চিন্তা চুলোয় পাঠাইয়া হাসিমুখে আদর্শের জন্য প্রাণ বিসর্জ্জন দেওয়ার মত বাজে গোঁয়ার্ত্তামি ভুলিয়া গিয়া, বড় কিছু করা আর বড় কিছু হওয়ার মরীচিকাকে প্রশ্রয় না দিয়া, ভবিষ্যতে যাতে কোন রকমে খাইয়া পরিয়া সুখে থাকা যায় প্রথম বয়স হইতেই প্রাণপণে সেই চেষ্টা করা কর্ত্তব্য?

নন্দ উৎসবে গিয়াছিল, বাড়ী ফিরিয়াই বলিল, 'একটা চাকরী না হলে আর চলবে না দিদি।'

রাত তখন দশটা বাজিয়াছে। যশোদা বলিল, 'তুমি যদি চাকরী করবে তো কেত্তন গেয়ে দিন কাটাবে কে? কাল সকালতক সুবুদ্ধি টিঁকিবে না, টেঁকে তো কাল সকালে চাকরীর ভাবনা ভাবিস। এখন খেয়ে নিয়ে আমায় ছুটি দে তো, গরমে সিদ্ধ হলাম।'

ভাইকে ভাত বাড়িয়া দিয়া বলিল, 'মতি বুড়ো আর সুধীর এখনো ফেরেনি। জ্বালিয়ে খেলো দুটোতে আমাকে—চাকরাণী পেয়েছে আমায়। কাল যদি না তাড়াই দুটোকে—'

আজ গুমোট দিয়া এমন গরম পড়িয়াছে যে, রাত্রে ঘরের মধ্যে যশোদার ঘুম আসিল না। ঘণ্টাখানেক এপাশ ওপাশ করিয়া আর প্রাণপণে হাতপাখা চালাইয়া সে উঠিয়া গেল ছাতে, ভাবিল বাকী রাতটা ছাতেই মাদুর পাতিয়া শুইয়া থাকিবে। ছাতে গিয়া গ্যাখে কি, তিল ধারণের স্থান নাই। দশ-বারজন মানুষ এলোমেলো-ভাবে মাদুর আর ছেঁড়া সতরঞ্চি বিছাইয়া সমস্ত ছাতটি দখল করিয়া আছে, কেউ ঘুমাইয়া পড়িয়াছে, কেউ বসিয়া বসিয়া টানিতেছে বিড়ি।

দু-চারজন মানুষ হইলে যশোদা হয়তো গ্রাহ্য করিত না, একপাশে মাদুর বিছাইয়া শুইয়া পড়িত। কিন্তু এতগুলি পুরুষের সঙ্গে ঘেঁষাঘেঁষি করিয়া মেয়েমানুষ কি ঘুমাইতে পারে?

মতি আর সুধীর খানিক আগে ফিরিয়া আসিয়াছে, ঘরের ভিতর হইতেই যশোদা সেটা টের পাইয়াছিল। কিছু না বিছাইয়াই দু'জনে একপাশে শুইয়া পড়িয়াছে, বোধ হয় যশোদাকে ছাতে আসিতে দেখিয়া। দু'জনে নেশা করিয়া

আসিয়াছে সন্দেহ নাই, কিন্তু রাত বারোটা বাজিতে না বাজিতে ফিরিয়া আসিয়াছে কেন? কি কাণ্ড করিয়া আসিয়াছে দু'জনে কে জানে!

আলিসায় বসিয়া একজন বিড়ি টানিতেছিল, বলিল, 'বড় গরম, না চাঁদের মা?'

যশোদা ঠাহর করিয়া দেখিল, তার অন্য বাড়ীর ভাড়াটে জগৎ। একটু আশ্চর্য্য হইয়া বলিল, 'তুমি এ বাড়ীতে ঢুকলে কখন?'

জগৎ বলিল, 'মতি আর সুধীর দরজা খোলার জন্যে ডাকছিল, শুনতে পেয়ে বেরিয়ে এলাম ঘর থেকে। ভাবলাম কি, তোমার এ বাড়ীর ছাতে যদি একটুকু হাওয়া পাই, তা শালার হাওয়া কই! ই কি গুমটো গরম গো চাঁদের মা, এঁ্যা?'

যশোদা কাছে আগাইয়া গেল, 'গরম তো বটে, কিন্তু তোমার কি চোখে ঘুম নেই, রাতদুপুরে বসে বসে বিড়ি টানছ? সকাল সকাল যেতে হবে না কাজে?'

'ঘুম না এলে করব কি বল? ঘরে গরমে সিদ্ধ করে দিল, ছাতে এলাম, তা এখানে যেমনি গরম তেমনি মশা।'—বিড়িটা ছুঁড়িয়া ফেলিয়া কাঁধের কাছে সশব্দে চড় মারিয়া জগৎ মশা মারে; গরমটা যশোদা নিজেও অনুভব করিতেছে, মশার উৎপাতও যে কম নয় তারও তো একটা প্রমাণ দেওয়া চাই! আলিসায় ভর দিয়া যশোদা কিন্তু ভাবে যে, কে জানে গরম আর মশা-ই তোমায় জাগিয়ে রেখেছে না কারুর কথা ভেবে তোমার চোখে ঘুম নেই!

'দেশে মশা নেই তোমাদের?'

'আছে না? মানুষ টেনে নিয়ে যেতে পারে এমন মশা।'

'আমায় টেনে নিতে পারবে না, কি বল? তেমন গতর আমার নয়।' বলিয়া আলিসায় ঠেসান দিয়া যশোদা একটু হাসিল। মাঝে মাঝে সম্পূর্ণ অকারণে নিজের দেহের বিপুলতার কথাটা যশোদার মনে পড়িয়া যায়। ক্ষীণ চাঁদের আলোয় ঘুমন্ত মানুষগুলিকে আবছা দেখা যাইতেছিল। সকলেই ঘুমের মধ্যে অল্প-বিস্তর নড়িতেছিল, কেবল মতি আর সুধীর মটকা মারিয়া থাকায় দু'জনে হইয়াছিল কাঠের মূর্ত্তির মত স্থির।

'গতর বড় হলে গরমটা বেশী লাগে, না জগৎ? সবাই ঘুমুচ্ছে ত্যাখো, আমার গরমে প্রাণটা বেরিয়ে গেল।'

'গতরের জন্যে নয়, গরমটা সত্যি যেন কেমন খারাপ হেথা, গায় সয় না।

দেশের গরম এমন নয়।'

যশোদা তা জানে। যারা অল্পকাল সহরে আসিয়াছে দেশ ছাড়িয়া, দেশের গরমটা পর্য্যন্ত তাদের ভাল লাগে। তা না হইলে ধনঞ্জয় অমনভাবে দেশে পলাইয়া যায় ?

'আচ্ছা, একটা কথা তোমায় শুধোই জগৎ, ঠিক মত জবাব দিও, মন রাখা কথা বোলো না, এঁ্যা ? আমি খুব মোটা, না ?'

'মোটা ? উঁহুঁ, মোটাতো তুমি নও চাঁদের মা ? একটু বাড়ন্ত গড়ন তোমার, বাস্।'

শুনিয়া খুসী হইয়া জগৎকে শুইয়া পড়িতে বলিয়া যশোদা নীচে নামিয়া গেল। ঘরের মধ্যে প্রাণপণে পাখা নাড়িতে নাড়িতে এক সময় ঘুমাইয়াও পড়িল।

সকালে কলতলার কাজ সারিয়া রান্নাঘরে জলের বালতি দু'টি নামাইয়া রাখিয়া যশোদা আবার ছাতে গেল। প্রায় সাতটা বাজে, জ্যোতির্ম্ময়ের দোতলা বাড়ীর পাশ কাটাইয়া যশোদার ছাতের অর্দ্ধেকটাতে রোদ আসিয়া পড়িয়াছে। রোদের মধ্যেই এখনও পড়িয়া ঘুমাইতেছে তিনজন—জগৎ, মতি আর সুধীর। জগৎ মন কেমন করায় রাত জাগিয়াছিল, অন্য দু'জন করিয়াছিল নেশা। দরদ অথবা মদ, যে নেশার ফলেই হোক মানসিক কোমলতা আনিবার কি সুন্দর আরামজনক পরিণাম! যশোদা প্রথমে মতি আর সুধীরকে ঝাঁকানি দিয়া তুলিয়া দিল, তারপর ডাকিয়া তুলিল জগৎকে।

মতি আর সুধীর হাই তুলিয়া গা হাত মোড়া দিয়া বিড়ি ধরাইয়া একটু আরাম করিতে যাইতেছিল, যশোদা বলিল, 'তোমরা দু'জন ভাত পাবে না এবেলা। চানটি করে নিয়েই দৌড়ে কাজে চলে যাও। ছুটতে ছুটতে গেলে ঠিক সময়ে পৌছতে পারবে।'

দু'জনেই বিড়ি কোমরে গুঁজিয়া উঠিয়া পড়িল। মতি একটু ইতস্ততঃ করিয়া বলিল, 'ভাত হয়নি যশোদা ? খিদেয় নাড়ীতে পাক দিচ্ছে।'

যশোদা ছাতে ছড়ানো মাদুর ও চাটাইগুলি একটি একটি করিয়া গুটাইয়া তুলিতেছিল। সোজা হইয়া দাঁড়াইয়া একগাল হাসিয়া জিজ্ঞাসা করিল, 'যশোদা, কে গো মতিবাবু মশায় জিজ্ঞেস করি তোমাকে ?'

ইত্যাদির ঐক্যতান।

পালা করিয়া দু'জনে গান গায়, কাছাকাছি আসিয়া পরস্পরকে ধরাধরি করে, চোখে চোখে চাহিয়া থাকে, হঠাৎ পাক দিয়া তফাতে সরিয়া যায়। সকলে মুগ্ধ হইয়া ছাখে আর শোনে।

যশোদা যাত্রায় এরকম ডুয়েট্ গান অনেক শুনিয়াছে, তবে এতটা খাপছাড়া আর মার্জ্জিত নয়। যাত্রার ডুয়েট্ গান যেন কাহিনী, আবেষ্টনী আর অভিনয়ের সঙ্গে বেশ মানায়।

তবে এখানে নন্দ আছে।

পর্দ্দার কাহিনী আগাইয়া চলে, কোন্ দেশের মানুষের কোন্‌দেশী কাহিনী বুঝিয়া উঠিতে গিয়া যশোদার ধাঁধাঁ লাগিয়া যায়। যে ঘটনা ঘটা উচিত সে ঘটনা ঘটে না, যার যে কথা বলা উচিত সে সে-কথা বলে না, অথচ মাঝে মাঝে ঘরোয়া ঘটনা উঁকি দিয়া যায়, ঘরোয়া কথা কানে আসে।

আগাগোড়া সবটা রূপকথা হইলে বোধ হয় যশোদা এতটা বিব্রত হইয়া পড়িত না। রূপকথাতেও আগাগোড়া একটা সামঞ্জস্য থাকে। যশোদা যখন ভাবে, এইবার নন্দ রাগ করিবে, নন্দ তখন হাল্কা হাসি হাসে, নন্দর হাসি দেখিবার আগ্রহে যশোদা যখন সামনে একটু ঝুঁকিয়া পড়ে, নন্দ তখন রাগে আগুন হইয়া ওঠে।

যশোদার নিজেরই তখন রাগ হয়।

তারপর দেখা দেয় সুবর্ণ। সুবর্ণ একটি অপ্রধান পার্টে নামিয়াছে, অল্পবয়সী বৌ-এর পার্টে। এই পার্টটিই বোধ হয় সে ভাল অভিনয় করিতে শিখিয়াছে।

যশোদাকে সহজে চমক দেওয়া যায় না, সে ধীরে ধীরে নাড়া খায়। সুবর্ণের উপর যশোদা বিশেষ খুসী ছিল না, ছবি শেষ হওয়ার আগেই মেয়েটার জন্য তার যেন বেশ মায়া জন্মিয়া যায়। মনের তলে একটা আশা যশোদার ছিল বৈকি যে একদিন নন্দ আর সুবর্ণ ফিরিয়া আসিবে, দু'জনকে সে ক্ষমা করিবে আর ভাই ও ভাই-এর বৌকে নিয়ে সংসার করিয়া চলিবে সুখে। এখন মনে হইতে থাকে, নন্দ যেন তার সে আশা চিরদিনের জন্য নষ্ট করিয়া দিয়াছে, তার ঘরের বৌকে করিয়া দিয়াছে সিনেমার অভিনেত্রী। জীবনে আর কোনদিন সে তার বাড়ীতে বৌ সাজিয়া থাকিতে আসিবে না।

যশোদা নিশ্বাস ফেলিয়া ভাবে, আমার মত ভাগ্যবতী সংসারে কেউ নেই। আমি যা ধরতে যাই তাই ফসকে যায়। যে সুখ আমার জোটা উচিত ছিল, তা জোটে না। মরণও হচ্ছে না সেই জন্য ?

বাড়ী ফিরিবার পথে সুব্রতা জিজ্ঞাসা করে, 'কেমন দেখলে দিদি ?'

যশোদা সংক্ষেপে বলে, 'বেশ।'

রাজেন গম্ভীর চিন্তিত মুখে মাঝে মাঝে যশোদার মুখের দিকে তাকায়, কিন্তু কিছু বলে না। মন্তব্য করে কুমুদিনী।

বলে, 'ছেলেটা ঠিক আমাদের নন্দর মত নয় ? গলার আওয়াজটা পর্য্যন্ত একরকম। প্রথমটা আমি তো—'

কেদার বলে, 'আহা, চুপ কর না ?'

খুমুদিনী ফোঁস করিয়া ওঠে, 'কেন, চুপ করব কেন ?'

যশোদা ধীরে ধীরে বলে, 'নন্দর মত নয়, ওই আমাদের নন্দ।'

'ওমা সে কি কথা গো ?'

প্রথমে খানিকক্ষণ কুমুদিনী পলক না ফেলিয়া চাহিয়া থাকে, তারপর যেন প্রকাণ্ড একটা সমস্যা সমাধান করিয়া ফেলিয়াছে এইরকমভাবে বারকয়েক মাথা নাড়িয়া বলে, 'হুঁ, তাই তো বলি, জনে জনে কি এমন মিল থাকে! কেমনধারা সাজ পোষাক করেছে তাই, নইলে কি আর চিনতে একদণ্ড দেরী হ'ত। নন্দ বায়স্কোপ করছে!'

যোগমায়া ধীরে ধীরে বলে, 'আমি দেখেই চিনেছিলাম।'

এ সব আলোচনা যশোদার সহ্য হয় না। সে বিরক্ত হইয়া বলে, 'চেনা মানুষকে চিনবে, তাতে আশ্চর্য্যের কি আছে ? কি যেন আরম্ভ করে দিয়েছ তোমরা।'

মনে মনে যশোদা ভাবে, নন্দকে চিনিতে পারিল, সুবর্ণকে কেউ চিনিতে পারিল না কেন ?'

সমস্ত পথ গম্ভীর হইয়া কি যেন ভাবে কুমুদিনী, বাড়ী ফিরিয়া যশোদাকে একান্তে টানিয়া নিয়া বলে, 'বলি চাঁদের-মা, একটি বৌ দেখলাম জ্যোতির্ম্ময়বাবুর বোনের মত, সে বুঝি—'

'সে সুবর্ণ।'

'মাগো! এসব কি!—'

কুমুদিনীর মুখ দেখিয়া মনে হয় সে বুঝি শুধু আশ্চর্য্য হয় নাই, ভয়ও পাইয়াছে।

পরদিন সকালে রাজেনকে ডাকিয়া যশোদা বলিল, 'একটা কাজ করে দেবে?'

এরকম ভূমিকা করা যশোদার স্বভাব নয়। রাজেন একটু অস্বস্তি বোধ করিতে লাগিল।

'কি কাজ?'

'নন্দর ঠিকানাটা জেনে আসবে?'

'নন্দর ঠিকানা জেনে করবে কি চাঁদের-মা?'

যশোদা হাসিল।—'বেশ মানুষ বটে তুমি, বেশ কথা সুধোচ্ছো।'

রাজেন ইতস্ততঃ করিয়া বলিল, 'মানে, কি জান চাঁদের-মা, আসবার হ'লে নন্দ নিজেই আসত আগে। বায়স্কোপে পার্ট করলে নাকি ঢের পয়সা পাওয়া যায় শুনেছি, ওর তো পয়সার অভাব নেই—'

'পয়সার কথা নয়, নিজে থেকে ফিরে আসতে হয়তো সাহস পাচ্ছে না।'

তখন নন্দর ঠিকানা সংগ্রহ করিয়া আনিবার কথা দিয়া রাজেন চলিয়া গেল, যশোদা গেল সত্যপ্রিয়ের বাড়ী।

হঠাৎ তার মনে হইয়াছে, অল্পবয়সী ছেলেমেয়ে ঝোঁকের মাথায় বাড়ী ছাড়িয়া গেলে যে অনেক সময় সাধ থাকিলেও ফিরিয়া আসিতে ভরসা পায় না, একথাটা সত্যপ্রিয়কে বুঝাইয়া বলা দরকার।

যামিনী স্বাধীনভাবে নিজের পায়ে ভর দিয়ে দাঁড়াক, বৌকে নিয়া নিজের ভিন্ন সংসার পাতুক, যশোদার তাতে কোন আপত্তি ছিল না। মানুষের মধ্যে এরকম তেজই সে পছন্দ করে। কেবল যোগমায়ার সন্তান-সম্ভাবনার জন্য এসময়টা তাকে নিয়া এরকম টানা-হ্যাঁচড়া করা সঙ্গত নয় বলিয়া প্রথমটা সে অসন্তুষ্ট হইয়াছিল। এতকাল যে অনায়াসে শ্বশুরের অন্ন ধ্বংস করিয়াছে আর কয়েকটা মাস সে ধৈর্য্য ধরিয়া থাকিতে পারিল না? বীরত্ব বা মনুষ্যত্ব তো পাগলামী নয়। বেহিসাবী তেজ দেখানো গোয়ার্তুমির সামিল।

প্রথমে যামিনী বুক ফুলাইয়া বলিত, কুঁড়ে ঘরে না খাইয়া দিন কাটাইবে তবু আর জীবনে কখনও শ্বশুরের অন্ন ধ্বংস করিতে যাইবে না। কিন্তু এখন মুখেও আর

সে ওসব কথা বলে না। কিছুদিন পরে সে হঠাৎ একদিন যাচিয়া গিয়া সত্যপ্রিয়ের পায়ে ধরিয়া কাঁদিয়া পড়িবে, তাকে কোনমতেই আটকানো যাইবে না। নিজের পায়ে ভর দিয়া কুঁড়ে ঘরে স্বাধীন জীবন যাপন করিবার মানুষ সে নয়—একটু নরম হইয়া থাকিলেই সত্যপ্রিয়ের রাজপ্রাসাদে আরামে জীবন কাটানোর সুযোগটা অন্তত যতদিন সামনে উপস্থিত আছে। যোগমায়ারও এ জীবন সহ্য হইতেছে না। এরকম অবস্থায় ওদের এখানে রাখিয়া কষ্ট দিয়া লাভ কি? ফিরিয়া যদি যাইতে হয়, ক'মাস পরে যাওয়ার চেয়ে, যোগমায়ার দিক হইতে ধরিলে, এখন যাওয়াই ভাল।

তাছাড়া আর একটা কথাও যশোদার মনে হইতে থাকে—ওদের দু'জনকে বাড়ীতে রাখিয়া সত্যপ্রিয়কে খোঁচা দেওয়া যাইবে ভাবিয়া নিজের খুসী হওয়ার কথা। প্রতিহিংসার জন্য ওদের কেন সে কষ্ট দিবে? এই অন্যায় কল্পনা মনে আসিয়াছিল বলিয়া এখন তাহার মনে হয়, ওদের ফিরিয়া যাওয়ার উপায়টা তারই করিয়া দেওয়া উচিত।

সত্যপ্রিয় কাগজ পড়িতেছিল, মুখ তুলিয়া একটু বিস্ময়ের সঙ্গেই বলিল, 'এসো চাঁদের-মা।'

খানিক তফাতে মেঝেতে জাঁকিয়া বসিয়া যশোদা নির্ব্বিকার ভাবে বিনা ভূমিকায় বলিল, 'মেয়েকে এবার ফিরিয়ে আনুন?'

'মেয়েকে ফিরিয়ে আনব? আমি?'

'তাতে দোষ কি বলুন? বাপ তো আপনি? বড় কাঁদাকাটা করছে খুকী। এ সময়টা খুকীর পক্ষে—ছেলেমেয়ে হবে ওর জানেন না বোধ হয়?'

'জানি।'

শুনিয়া যশোদা একটু চুপ করিয়া রহিল।

'জেনেও ওদের যেতে দিলেন?'

'আমি যেতে বলিনি। ওরা নিজেরাই গেছে।'

'আটকানো উচিত ছিল আপনার।'

'কি করে আটকাতাম? পায়ে ধরে?'

যশোদা তাড়াতাড়ি বলিল, 'ছি, ওকথা বলতে নেই। অকল্যাণ হয়। যা হবার হয়ে গেছে, এবার ওদের ক্ষমা করুন। ছেলেমানুষ তো, ওরা কি বোঝে? ফিরে

আসবার জন্য মেয়েজামাই আপনার পাগল হয়ে আছে, কেবল না ডাকলে ভরসা পাচ্ছে না আসতে। আপনি যদি ডেকে পাঠান—'

সত্যপ্রিয় তার পরিচিত মৃদু হাসির সঙ্গে বলিল, 'ডেকে পাঠালেই তো ওরা মাথায় চড়ে বসবে, চাঁদের-মা।'

যশোদা অবাক হওয়ার ভাণ করিয়া বলিল, 'মাথায় চড়ে বসবে? আপনার? আপনার সামনে মুখ তুলে কথা কইবার সাহস ওদের আছে কিনা সন্দেহ, মাথায় চড়বে! তাছাড়া, বেয়াদবি যদি একটু করেই, মেয়ে-জামাইকে সিধে রাখতে পারবেন না?'

সত্যপ্রিয় ভাবপ্রবণতার চিহ্নও দেখাইল না, শান্তভাবে বলিল, 'ওরা নিজে থেকেই আসবে।'

যশোদাও তা জানিত, কিছুক্ষণ সে আর বলিবার কিছু খুঁজিয়া পাইল না। সত্যপ্রিয়ের নির্ব্বিকার ভাব যশোদাকে সত্যসত্যই দমাইয়া দিয়াছিল। সত্যপ্রিয়ের সঙ্গে কথা বলার এই একটা মস্ত অসুবিধা, এত সহজে সে মানুষের মধ্যে নিজের প্রয়োজনীয় অনুভূতি জাগাইয়া তুলিতে পারে, উত্তেজনা, ভয়, আনন্দ, উৎসাহ, হতাশা এসব যেন নিজের ইচ্ছামত পরের মধ্যে সংক্রামিত করিবার ক্ষমতা তার আছে। সত্যপ্রিয়ের উদাসীনতা দেখিয়া মনে হয়, মেয়ে-জামাই-এর কথাটা আলোচনা করাও সে প্রয়োজন মনে করে না। অতি সাধারণ একটা ব্যাপার, সংসারে এমন অনেক হয়, আপনা হইতেই সব ঠিক হইয়া যাইবে। এজন্য মাথা-ঘামানোর কিছু নাই। যশোদারও মনে হইতে থাকে, ব্যাপারটা সে যত গুরুতর মনে করিয়াছে, হয়তো তেমন কিছুই নয়। এবিষয়ে আর কিছু না বলাই উচিত। তবে কোন কাজ আরম্ভ করিয়া মাঝখানে হাল ছাড়িয়া দেওয়া যশোদারও স্বভাব নয়।

'তা হয়তো আসবে, কিন্তু তার তো দেরী আছে। খুকীর মুখ চেয়ে একটু তাড়াতাড়ি ফিরিয়ে আনাই ভাল। আপনার ছেলেকে যদি পাঠিয়ে দেন—'

সত্যপ্রিয় মাথা নাড়িয়া বলিল, 'আমি কাউকে পাঠাতে পারব না।'

কথাটা সে এমন স্পষ্টভাবেই বলিল, যে মাথা নাড়িবার কোন প্রয়োজনই ছিল না। যশোদা হাঁটু গুটাইয়া মেঝেতে ডান হাতের তালু পাতিয়া একটু কাত হইয়া মেঝেতে মেয়েদের বসিবার চিরন্তন ভঙ্গিতে বসিয়াছিল। উঠিয়া দাঁড়ানোর ভূমিকা হিসাবে সে এবার সোজা হইয়া বসিল। আর তার কিছুই বলিবার নাই।

সত্যপ্রিয় হঠাৎ জিজ্ঞাসা করিল, 'ওরা বুঝি তোমায় পাঠিয়েছে ?'

যশোদা বলিল, 'না।'

সত্যপ্রিয় এতক্ষণ অন্যদিকে চাহিয়াছিল, কথা বলিবার সময় সে কদাচিৎ শ্রোতার মুখের দিকে তাকায়। এবার যশোদার চোখে চোখ মিলাইয়া সে খানিকক্ষণ অপলক দৃষ্টিতে তাকাইয়া রহিল, তারপর মৃদুস্বরে বলিল, 'অন্য কেউ একথা বললে বিশ্বাস করতাম না চাঁদের-মা। তবে তোমার কথা আলাদা। তুমি কখনো মিথ্যা বল না।'

সত্যপ্রিয়ের দৃষ্টি দেখিয়া যশোদা এক মুহূর্তের জন্য শিহরিয়া উঠিয়াছিল। যশোদার স্নায়ুগুলি এরকম শিহরণের উপযোগী করিয়া তৈরী হয় নাই; রাতদুপুরে হঠাৎ বাড়ীর অন্ধকারে একটা ভূত দেখিলেও সে ভাল করিয়া চমকাইয়া ওঠে কিনা সন্দেহ। কিন্তু সত্যপ্রিয়ের দৃষ্টিতে যে-ভাষা তার স্পষ্ট চোখে পড়িয়াছে ভূত দেখার চেয়ে তা চমকপ্রদ। ধনঞ্জয়ের চোখে একদিন যশোদা এ ভাষা দেখিয়াছিল, তবে সত্যপ্রিয়ের চোখের এমন বিশ্বগ্রাসী মারাত্মক ক্ষুধার সঙ্গে ধনঞ্জয়ের সেই মৃদু কামনার অভিব্যক্তির তুলনাই হয় না। হঠাৎ যশোদার একটা অদ্ভুত ধরণের লজ্জা বোধ হয়, অনেকদিন সেরকম লজ্জার সঙ্গে তার পরিচয় ঘুচিয়া গিয়াছিল।

চোখের অস্বাভাবিক দীপ্তি নিভাইয়া সত্যপ্রিয় বলিল, 'তবু, মেয়ে-জামাইকে ফিরিয়ে আনবার জন্য আমি কিছু করতে পারব না চাঁদের-মা। তুমি নিজে যখন এসেছ, আমার মেয়ের ভালর জন্য এসেছ, তোমার জন্য আমি এইটুকু করতে পারি—ওদের ক্ষমা করলাম। তুমি গিয়ে ওদের বলতে পার, ওরা যদি ফিরে আসে আমি ওদের কিছু বলব না।'

বাড়ী ফিরিয়া যশোদা নিজের বিস্ময়ে নিজেই হতবাক্ হইয়া থাকে। তার জীবনে কখনও এমন সমস্যা উদয় হয় নাই। যা সে দেখিয়া আসিয়াছে সত্যপ্রিয়ের চোখে, তাই কি ঠিক? অন্য আর কি হইতে পারে? যেভাবে সত্যপ্রিয় তাকে দু'চোখ দিয়া গ্রাস করিতে চাহিয়াছিল তার তো অন্য কোন ব্যাখ্যা সম্ভব নয়? কিন্তু সত্যপ্রিয়ের পক্ষে কি ওটা সম্ভব? বিশেষতঃ তাকে দেখিয়া? তার মত বিরাটকায়া মাঝবয়সী রমণীকে সামনে বসিয়া থাকিতে দেখিয়া সত্যপ্রিয়ের মত

প্রৌঢ় মানুষের মধ্যে জোয়ারের আকস্মিক বন্যার মত প্রচণ্ড কামনার উদ্রেক হইতে পারে, এ তো বিশ্বাস করার মত কথা নয়।

চোখ বুজিয়া বাস্তবকে এড়ানোর ছেলেমানুষী যশোদার নাই। সে জানে, সত্যপ্রিয়ের মত সবল সুস্থ সংযমী মানুষ প্রৌঢ়ত্বে পৌছিয়াছে বলিয়াই নিভিয়া যায় না। আকস্মিক এবং হয়তো ক্ষণিক উচ্ছ্বাসের অসংযমকে একেবারে বর্জ্জন করা মানুষের পক্ষে কঠিন। রামায়ণ মহাভারতে যশোদা মুনিঋষিরও অনেক অসংযমের কাহিনী পড়িয়াছে। কিন্তু সে সব হঠাৎ-জাগা ভালবাসা জাগাইত অনন্যসাধারণ রূপবতী যুবতী মেয়েরা। যশোদাকে দেখিলে রাস্তার গুণ্ডাও যে ভড়কাইয়া যায়!

সত্যপ্রিয়কে যশোদা ভাল করিয়াই চেনে, এক এক সময় ব্যাপারটা তার বড়ই কৌতুকজনক মনে হয়, আবার পরক্ষণে সে বুঝিতে পারে এর মধ্যে কৌতুকের কিছু নাই, বিষয়টা অতীব গুরুতর! সত্যপ্রিয় যা কিছু চায়, প্রচণ্ড আবেগের সঙ্গেই চায়। প্রত্যেকটি কামনার এরকম অস্বাভাবিক প্রচণ্ডতাই সত্যপ্রিয়কে এরকম হৃদয়হীন, নিষ্ঠুর করিয়াছে। বিরক্তি বোধ করিলে ভূমিকম্পের জন্য সত্যপ্রিয় পৃথিবীকে পদাঘাত করিয়া ছাড়ে। পায়ে একটা কাঁটা ফুটিলে হয়তো জগতের সমস্ত কাঁটা নষ্ট করিয়া ফেলা সম্ভব কিনা এই কল্পনাকেও সে প্রশ্রয় দেয়। কিন্তু সে ভাববিলাসী নয়, বাস্তবকে সে এড়াইয়া চলে না,—তার মত হিসাবী, দৃঢ়প্রতিজ্ঞ, ফন্দিবাজ, সংযমী আর স্বার্থপর মানুষ যশোদা খুব কমই দেখিয়াছে। মানুষকে পায়ের নীচে চাপিয়া রাখার কামনা সম্বন্ধে হয়তো সে অসংযত, নিজের মতামত প্রচার করার স্বপ্ন দেখিবার বেলা হয়তো সে অবাস্তব, অসম্ভব কল্পনার ক্রীতদাস,—কিন্তু তাও যেন ইচ্ছাকৃত দুর্ব্বলতা, জানিয়া বুজিয়া নিজেকে একটু খেয়াল খেলার সুযোগ দেওয়া।

অথবা মোটের উপর মানুষটা আসলে পাগল?

এই সব চিন্তায় কয়েকটা দিন কাটিয়া গেল। তারপর একদিন সকালে পিয়ন আসিয়া একখানা খাম দিয়া গেল যশোদার নামে। খামের মধ্যে কারও ব্যক্তিগত চিঠি ছিল না, ছিল একটি নোটিশ। সহরতলীর উন্নতির জন্য যশোদার বাড়ীর উপর দিয়া নূতন রাস্তা যাইবে, যশোদার বাড়ী আর আলগা জমি উপযুক্ত মূল্যে কিনিয়া নেওয়া হইবে। বাড়ী বিক্রয় করার বিরুদ্ধে আর নির্দ্ধারিত মূল্যের বিরুদ্ধে

যশোদার যদি কিছু বলিবার থাকে, নির্দ্দিষ্ট একটি দিনের মধ্যে যশোদা যেন তার লিখিত আবেদন দাখিল করে।

ইংরাজীতে লেখা নোটিশ, যামিনী তাকে সমস্তটা পড়িয়া শুনাইয়া মানে বুঝাইয়া দিল। অনেকক্ষণ স্তব্ধ হইয়া থাকিয়া যশোদা বলিল, 'বাড়ী বেচতে হবে ?'

যামিনী বলিল, 'তা ছাড়া আর উপায় কি! আপত্তির কথাটা বাজে, ওরা আপত্তি কানে তোলে না।'

'আমি বেচতে না চাইলেও বেচতে হবে ?'

'তাই তো আইন—রাস্তার জন্য কিনা! তবে ওরা দাম ভাল দেয়—এখানকার বাড়ী বেচে অন্য জায়গায় বাড়ী করবেন।'

যশোদা বিশ্বাস করিল না। নোটিশ-হাতে পাড়ার রমেশ উকিলের বাড়ী গিয়া হাজির হইল। ফিরিয়া আসিয়া ছাখে, রাজেন বসিয়া আছে।

'কি ব্যাপার চাঁদের-মা ?'

'আবার পাততাড়ি গুটোতে হবে।'

আগে আর কখনো যশোদা পাততাড়ি গুটায় নাই, কেবল গুটানোর উপক্রম করিয়াছিল। কিন্তু কথা শুনিয়া মনে হয়, পাততাড়ি গুটাইয়া গুটাইয়াই যেন তার জীবন কাটিয়াছে।

রাজেন হাত বাড়াইয়া বলিল, 'দেখি, প'ড়ে দেখি একবারটি কি লিখেছে।'

'এর মধ্যে খবর পেয়েছ ?' বলিয়া যশোদা নোটিশটি তার হাতে দিল। গম্ভীরভাবে নোটিশ পড়িয়া নিরুপায় আপশোষের সঙ্গে প্রচণ্ড একটা নিশ্বাস ফেলিয়া বলিল, 'হুঁঃ! ওই হনুমানটার কাজ আর কি!'

যশোদারও কথাটা মনে হইয়াছিল, বিশ্বাস করতে ইচ্ছা হয় নাই। সহর আর সহরতলীর উন্নতির জন্য যারা মাথা ঘামায়, তাদের সঙ্গে সত্যপ্রিয়ের সম্পর্কই বা কোথায় ? তাছাড়া, ক'দিন আগে সত্যপ্রিয়ের চোখে যে দৃষ্টি দেখিয়াছিল, তাও যশোদা ভুলিতে পারিতেছিল না।

রাজেন আবার বলিল, 'মেয়ে-জামাইকে ঘরে ঠাঁই দিয়েছ কিনা, তার শোধ তুলল।'

সকলেই আসিয়া হাজির হইয়াছিল। যোগমায়া হঠাৎ ক্ষেপিয়া গেল, 'আমাদের

কথা বলছ তুমি! বাবার কথা বলছ! আমার বাবাকে তুমি হনুমান বললে?'

রাজেন বলিল, 'শুধু হনুমান? তোমার বাবা—'

যশোদা বলিল, 'আহা, থামো না বাবু, তোমারও কি মাথা খারাপ হল?'

এখানে আর বেশী সহানুভূতির সম্ভাবনা নাই দেখিয়া যোগমায়া কাঁদিবার জন্য ঘরে চলিয়া গেল।

যশোদা বলিল, 'কিন্তু চকোত্তি মশায়ের সঙ্গে এদের সম্পর্ক কি?'

রাজেন বলিল, 'সম্পর্ক আর কি, ও-ব্যাটার কোম্পানী থেকে এপাড়ার সব ঘর-বাড়ী জমিজমা কিনে নিয়েছে তো, তুমি আর আমি শুধু বেচিনি। তারপর বলে দিয়েছে, এখান দিয়ে রাস্তা গেলে সুবিধা হবে।'

'তুমি আর আমি যদি বলি এখান দিয়ে রাস্তা যেতে দেবো না? একটু তফাৎ দিয়ে—?'

রাজেন মাথা নাড়িল, 'আমরা দু'জন বললে কি হবে, সবাই বললে তবু ভরসা ছিল। তা সবাই তো আগেই ঘরবাড়ী বেচে বসে আছে। তাছাড়া ওই হনুমানটার কথা ফেলে আমাদের কথা কে শুনবে বলো? আমরা হলাম গরীব মানুষ।'

যোগমায়ার মনে কষ্ট হইবে বলিয়া সত্যপ্রিয়ের ক্ষমা করার প্রতিজ্ঞার কথাটা যশোদা তাদের শোনায় নাই। আপনা হইতে এরা যদি ফিরিয়া যায়, আর গিয়া দ্যাখে যে, সত্যপ্রিয় একটুও রাগ করে নাই, দু'জনেই খুব খুসী হইবে। ভাবিয়াছিল, নিজেই বুঝাইয়া দু'জনকে পাঠাইয়া দিবে।

রাজেন কাজে চলিয়া গেলে যশোদা যামিনীকে জিজ্ঞাসা করিল, 'আমি তো চললাম, আপনারা এবার কি করবেন?'

যামিনী ইতিমধ্যে একবার ঘরে গিয়া বাপের অপমানে অপমানিতা যোগমায়ার সঙ্গে ঘন্টাখানেক কাটাইয়া আসিয়াছে। সে বলিল, 'তাই ভাবছি।'

'ফিরেই যান না?'

'তাই যাই, কি বলেন?'

'সেই ভাল। আমার মনে হয়, চকোত্তি মশায় রাগ করেন নি, আপনারা ফিরে গেলে খুব খুসী হবেন।'

যামিনী আমতা আমতা করিয়া বলিল, 'ফিরেই যদি যেতে হয়, দেরী করা বোধ

হয় উচিত হবে না। যেতে হলে আজকেই চ'লে যাই। আপনি কি বলেন?'

'তাই যান।'

অজিতের দিকে চাহিয়া যশোদা হাসিয়া বলিল, 'তোমরা কি করবে ভাই?'

অজিত বলিল, 'এই তো সবে নোটিশ এলো, এখনও ঢের দেরী। বাড়ী বেচে সব ঠিকঠাক করে উঠে যেতে বছরখানেক তো অন্ততঃ লাগবেই—ইচ্ছে করলে বেশী লাগাতে পারেন। আমরা কি করব, ভেবেচিন্তে ঠিক করলেই হবে।'

যশোদা হাসি বন্ধ করিয়া বলিল, 'দেরী নেই ভাই, দু'চার দিনের মধ্যে আমি উঠে যাব, যত শীগ্‌গির পারি। এখানে আর মন টিকছে না। দু'দিন বাদে উঠে যেতেই হবে ভাবব আর দিন গুণে দিন কাটাব—বাপ্‌রে, আমার দম আটকে আসবে।'

'আমরা তবে অন্য কোথাও ঠিক করে—'

সুব্রতার কথার উৎস অনেকক্ষণ বন্ধ হইয়াছিল, চোখ দু'টি একটু যেন ছলছল করিতেছিল। অজিতের কথা শেষ হওয়ার আগেই সে বলিয়া উঠিল, 'অন্য কোথাও না ছাই, আমরাও দিদির সঙ্গে যাব। তোমায় আর ছাড়ছি না দিদি, মরে গেলেও না—যেখানেই যাও তুমি আমি তোমার সঙ্গে যাবই যাব। হুঁ, বলে এতকাল পরে সত্যিকারের একটা দিদি পেলাম, দিদি যাবে এক যাগায়, আমরা যাব আর এক যাগায়! কি যে বল তুমি!'

অজিত তাড়াতাড়ি বলিল, 'আমি এমনি বলছিলাম।'

সুব্রতার গালটা একটু টিপিয়া দিয়া যশোদা রান্নাঘরে চলিয়া গেল। ছোট ছোট দু'টি উনুনে রান্না হইতেছে, একটি তোলা উনুন। আগে একবার যখন যশোদার ভরাট বাড়ী খালি হইয়া গিয়াছিল, চলিয়া যাওয়ার জন্য প্রস্তুত হইয়া বড় বড় উনুনগুলি সে ভাঙ্গিয়া ফেলিয়াছিল। এই উনুনগুলিও আবার ভাঙ্গিয়া ফেলিতে হইবে।

কোথায় যাইবে? কোথাও বাড়ী কিনিয়া উঠিয়া যাইবে, না নন্দের বাড়ীতে গিয়া উঠিবে? রাজেন নন্দের ঠিকানা আনিয়াছে, নন্দ নাকি এখন বড়লোক, তার বসিবার ঘরে গদি-আঁটা চেয়ার। সেখানে কি থাকিতে পারিবে যশোদা? কিন্তু যেখানেই যাক, উনুনগুলি আবার তাকে ভাঙ্গিয়া ফেলিতে হইবে।

**সমাপ্ত**

বেশী না হোক, বাপ প্রতি মাসে পেন্সন পান। বাড়ি-ঘর আছে, জমি-জমা থেকেও বছরে শ' দুই টাকা আয় হয়। দাদা বৌকে নিয়ে সাত বছর দেশ ছাড়া, দু'তিনখানা পত্রাঘাত করলে সেও কিছু টাকা পাঠায়। মণিঅর্ডারের কুপনে বাপের স্নেহ-দুর্বলতাকে আক্রমণ করে মন্তব্য থাকে: তারক কি করছে? ছাব্বিশ সাতাশ বছরের যোয়ান মদ্দ ছেলে কেন বাড়ি বসে অন্ন ধ্বংস করবে? স্নেহান্ধ বাপ মা'র দোষেই বাঙ্গালী ছেলে এভাবে নষ্ট হয়। নিজের পায়ে ভর দিয়ে দাঁড়াতে শেখে না।

আরও অনেক আদর্শ বুলি।

বৌদি অনেক বুঝিয়ে অনেক উপদেশ দিয়ে দেবরকে চিঠি লেখেন। একি ঘেন্নার কথা যে বাবা চিরদিন এক ছেলের কাছেই হাত পাতবেন? তারকের দাদা হলে লজ্জায় কবে গলায় দড়ি দিতেন। চিরকাল একা তাদের সাহায্য করবার মত অবস্থাও তার দাদার নয়। সবাই মাইনেটার দিকেই তাকায়, বিদেশে কত যে খরচ সে কথা কেউ ভাবে কি? লেখাপড়া শিখেছে, মানুষ হয়েছে, এবার তারক কিছু করুক!

আরও অনেক ন্যায্য কথা।

শেষের দিকে বিশেষ বুদ্ধি খাটিয়ে বৌদি টুকটুকে একটি বৌয়ের কথাটাও উল্লেখ করেন। কবে চাকরী হবে, কবে বৌ আসবে ভেবে সেই আটশো ন'শো মাইল দূরে বৌদির না কি ছটফটানির সীমা নেই।

বড় ছেলের গঞ্জনায় হঠাৎ চারদিকের অবস্থা সম্বন্ধে সচেতন হয়ে উঠে বাপের মেজাজ যায় খিঁচড়ে। বাপ ছেলেতে বেধে যায় কলহ। প্রথম দিকে কলহটা করেন বাপ একাই। খুব এক চোট গালাগালি দিয়ে ছেলেকে দূর হয়ে যেতে বলেন বাড়ি থেকে। কিন্তু যতই অনুপযুক্ত হোক, ছাব্বিশ বছরের শক্ত সমর্থ যুবক তো ছেলেটা, একটা অনির্দিষ্ট আশঙ্কায় বাপকে থেমে গিয়ে সুর পাল্টাতে হয়।

'জবাব দিস্ না যে কথার?'

'কোন কথার? শুধু তো গালাগালি দিলে এতক্ষণ। ঠাণ্ডা হয়ে কথা বলো, জবাব দিচ্ছি।'

'চাকরী-বাকরী করবি নে তুই?'

'পেলেই করব। চাকরী কই? দাদাকে লেখো না চাকরী করে দিতে?'

কিছুক্ষণের জন্য বাপকে একটু অসহায়, উপহাস্য মনে হয়। দাদাকে চাকরীর জন্য লেখা হয়েছিল কয়েকবার। কিন্তু অতদূর থেকে বাঙলা দেশে ভাই-এর চাকরী সে করে দেবে কি করে? দাদা যে দেশে থাকে সে দেশেই একটা কিছু জুটিয়ে দেবার জন্য পত্র লেখায় দাদা জবাব দিয়েছিল, বিদেশে সামান্য চাকরীতে তারকের নিজের খরচই চলবে না। বাবা তো জানেন না বিদেশে কি খরচ, বাড়িতে টাকা পাঠাতে কেন তার এত অসুবিধা হয়। যাই হোক, সে চেষ্টা করবে, যথাসাধ্য চেষ্টাই করবে, যদি কিছু জুটে যায়। তবে কি না বিদেশে এসব ছেলের চাকরী হওয়া বড় কঠিন।

দাদার চেষ্টায় এ পর্যন্ত কোন ফল হয় নি। স্পষ্টই বোঝা যায় অপদার্থ ভাইকে কাছে টানতে সে ইচ্ছুক নয়। বিদেশে বাড়ি ঘর, বিদেশে সব, দেশে ফিরলেও দেশের বাড়িতে বাস করতে যাবে না, কাজ কি ভায়ের সাথে জড়াজড়ি মাথামাথি করে।

তারক মাঝে মাঝে দাদাকে উপদেশ দিয়ে পত্র লেখে যে বাপের সঙ্গে ছলনা করা কি তার দাদার মত সহানুভব ব্যক্তির উচিত, বাপের কাছে ভাণ করা? সোজাসুজি লিখে দিলেই হয় তারকের জন্য কিছু সে করতে পারবে না! কারণ, চাকরী করে না দিতে পারুক, তারক যে বার বার ব্যবসা করার জন্য হাজার খানেক টাকা চাইছে, সেটা তো দিতে পারে দাদা, হাজারের কাছাকাছি যার মাইনে!

দাদা জবাব দেয় না।

বাপ তাই হঠাৎ পক্ষ পরিবর্তন করে বলেন, 'দাদা! দাদা! দাদার ভরসাতেই থাকো তুমি। বাপ ভায়ের জন্য কত দরদ সে বৌ-পাগলা হারামজাদার! যার দাদা নেই সে বুঝি আর চাকরী করে না? তোর দাদাকে কে চাকরী দিয়েছিল? নিজের চেষ্টায় জুটিয়ে নিতে পার না নিজের চাকরী?'

'দরখাস্ত তো করছি গাদা গাদা। জবাব পর্যন্ত দেয় না।'

সে কথা মিথ্যে নয়। খবরের কাগজ ঘেঁটে ঘেঁটে বাবা নিজেই ছেলের জন্য

বহু সম্ভাব্য চাকরী এ পর্যন্ত আবিষ্কার করেছেন এবং ছেলেকে দিয়ে দরখাস্তও পাঠিয়েছেন। কিন্তু এমনি বিস্ময়কর মন্দ কপাল তারকের যে আজ পর্যন্ত একটা জবাবও আসে নি সে সব দরখাস্তের। ছেলের বেকার অবস্থার জন্য তাই বাপের একটা গোপন সহানুভূতি বরাবর ছিল। চাকরী-দাতারা সবাই এমন বিরূপ হলে ও বেচারার কিইবা করবার আছে।

'কি সব দলেটলে মিশিস্, সেজন্য নয় তো ?'

'তোমার যেমন কথা। কোন দলে আমার নাম আছে না কি ?'

দরখাস্ত সম্পর্কিত আসল ব্যাপারটা সম্প্রতি জানা গেছে। দরখাস্ত তারক একখানাও পাঠায় নি। পাঠাবার খরচটা লাগিয়েছে হাত খরচে। মহকুমা সহরের গাঁ-ঘেসা গ্রাম,—পোস্টাপিস শহরে। পোস্টাপিসে কিছু রেজেস্ট্রী করলেই রসিদ পত্র পাওয়া যায়, দরখাস্তের পৌঁছা সংবাদ আনাবার ব্যবস্থাও করা যায়। কিন্তু সকালে সহরে গিয়ে অধিকাংশ দিন চিঠিপত্র তারক নিজেই নিয়ে আসে। দুপুরে যদি সে ঘুমোয়, ঘুমোয় বৈঠকখানায়। পিয়ন ডাক দিয়ে যায় তারই কাছে।

হয়তো বাপ কোনদিন প্রশ্ন করেছেন, 'দরখাস্তটা পৌঁছল কি না—'

'হ্যাঁ, পৌঁচেছে। কাল এ্যাকনলেজমেণ্ট এসেছে।'

বাপ তাতেই সন্তুষ্ট ছিলেন। ঘুরে ফিরে আড্ডা দিয়ে কর্মহীন জীবনযাপন করুক, ছেলে তার কোনদিন মিথ্যা বলে নি, প্রবঞ্চনা করে নি। সেই ছেলের এতদূর অধঃপতন হয়েছে কে ভাবতে পারত।

অদৃষ্টের বিরুদ্ধে নালিশের বোঝা হাল্কা করতে করতে বাপ কাঁদতে লাগলেন। কিছু না জেনে ও না বুঝে মাও তাতে যোগ দিলেন। গাঢ় চটচটে স্নেহের কবল থেকে মুক্তি পেতে তারক সবে মুখ তুলবার চেষ্টা করছে। কিন্তু অনিশ্চিত আদর্শের টানে বাইরে একটা এলোমেলো দিশেহারা জীবন গড়ে তুলবার চেষ্টা আর কতগুলি বই পড়া বিদ্যা দিয়ে বাঙ্গালী বাপ মা'র একেবারে বুকের তল থেকে উৎসারিত এই সর্বনেশে লাভা-প্রবাহ ঠেকিয়ে রাখবার ক্ষমতা তারকের জন্মে নি। সেও তাই অনিচ্ছায় কাঁদ কাঁদ হয়ে গেল।

'তোমায় ঠকাই নি বাবা। শোন বাবা শোন, জোচ্চুরি করার এ্যাতটুকু ইচ্ছে আমার ছিল না। আরে, কথাটা শোনই না আমার আগে।'

তারকের ব্যাকুলতা দেখে বাপ-মা চুপ করে গেলেন। তারক মন খুলে সব

কথা তাদের বুঝিয়ে বলল।

বাপের মনে কষ্ট না দিয়ে নিজের ইচ্ছা বজায় রাখার জন্য সে এই প্রবঞ্চনাটুকু করেছে। আর কি উপায় ছিল তার বলুক তার বাপ-মা? দরখাস্ত একটা লেগে গেলে তার যে সর্ব্বনাশ হয়ে যেত। এদিকে দরখাস্ত পাঠাতে না চাইলে বাড়িতে অশান্তির সীমা থাকত না, রাত্রে ঘুম না হওয়ায় বাপের তার শরীর খারাপ হয়ে যেত, তাই না তাকে এ কাজ করতে হয়েছে! বাপ মা'র মুখ চেয়ে যা সে করেছে তারই জন্য তার গঞ্জনা!

সাত দিন বাপ ছেলের সঙ্গে কথা কইলেন না, ছেলেও সকাল থেকে রাত দশটা এগারটা পর্যন্ত বাইরে বাইরে কাটাতে লাগল। দুটো রাত বাড়িই ফিরল না। মা কেঁদে ককিয়ে অস্থির হলেন। একটা দোষ করে ফেলেছে বলে অত বড় ছেলের সঙ্গে এমন ব্যবহার করা! ছেলে যদি তার মনের ঘেন্নায় বনবাসী হয়?

সাত দিন পরে তারক যখন দুপুরে ভাত খেতে বাড়ি ফিরেছে, বাপ প্রায় ক্ষমার্থীর মত কাতরভাবে ছেলেকে বললেন, 'আমায় ঠকালে কেন? চাকরী করবে না বললেই পারতে!'

ছেলে দাওয়ায় বসে গায়ে তেল মাখতে মাখতে জবাব দিল, 'হুঁ।'

ছেলে গায়ে তেল ঘষে আর বাপ মা'র মুগ্ধ সম্মোহিত দৃষ্টির সামনে ছেলের বুকে পিঠে কাঁধে ও বাহুতে পেশীগুলি নড়ে চড়ে। দু'জনের মনে হয়, তারাই যেন ছেলের কাছে কত অপরাধে অপরাধী!

স্নেহের উচ্ছ্বাসে ধরা গলায় মা বললেন, 'আমাকেই নয় চুপি চুপি বলতিস্?'

ছেলে উদাসভাবে বলল, 'অনেকবার বলেছি। তোমরা শুনবে না তো কি করব আমি? দরখাস্ত না পাঠালে বাবা খুঁচিয়ে খুঁচিয়ে প্রাণ বার করে ছাড়বে, রাত্রে ঘুমোবে না, শরীর খারাপ করতে থাকবে। আমি কি করব না ঠকিয়ে?'

'চাকরী তুই করবি না?'

'না।'

'এমনি করে ভেসে ভেসে বেড়াবি? বিয়ে করবি না, সংসার করবি না, বাইরে বাইরে দিন কাটাবি?' বাপ বললেন।

'আমি তা বলেছি?'

'তবে চাকরী করবি না কেন?'

তারক জবাব দিল না।

মা মরিয়া হয়ে বললেন, 'চাকরী না করিস, বিয়ে কর। একটা বৌ এনে দে আমায়। পুরুষ মানুষ, দিন তোর একরকম কেটে যাবে, বৌ নিয়ে ঘর করার সাধটা আমার মেটা বাবা! আরেকজন তো বিয়ে করে বছর না কাটতে বৌ নিয়ে চলে গেল কোন্ মুল্লুকে। পোড়া অদেষ্টে ছেলের বৌ নিয়ে ঘর করা কি আমার নেই রে তারু!' মা ডুক্‌রে কেঁদে উঠলেন।

তারক ভেবে চিন্তে বলল, 'আচ্ছা সে হবে'খন। যাক না দু'দিন।' বাপ-মা'র যেন চমক ভাঙল। ছেলের তবে বিয়ে করবার মন হয়েছে। তাই এমন নোঙরহীন নৌকার মত সে ভেসে বেড়ায়, উদাসীন হয়ে থাকে! চাকরী বাকরী কোন কিছু করার দিকে তাই তার মন নেই! বড় ছেলের ওপর দু'জনের রাগের অন্ত থাকে না। তারই পরামর্শে ভুলে তারকের তারা এতদিন বিয়ে দেন নি, তারক কবে নিজে উপার্জন করবে তারই অপেক্ষায় দিন কাটিয়েছেন। উপার্জনক্ষম না হলে ছেলের বিয়ে দেওয়া তার মতে উচিৎ নয়! বড়ছেলের মুণ্ডু উচিত নয়! সংসারে যেন সবাই উপার্জনক্ষম হয়ে বিয়ে করছে। বিয়ের পর সংসারে যেন কেউ উপার্জন করে না!

বিয়ের পরেই বরং উপার্জনে মন বসে ছেলেদের।

বাপ মেয়ে খুঁজতে থাকেন, ছেলে রামবাবুর বাড়ির আসরে পৃথিবীর সমস্যা নিয়ে তর্ক করে, চায়ের দোকানে আড্ডা দেয় বন্ধুদের সংগে, এ গ্রামে ও গ্রামে মিটিং করে বেড়ায়।

রামবাবু বলেন, 'এবার রিলিফ ওয়ার্কে বেশী জোর দিতে হবে। তুমি একটু লাগো তারক।'

তারক বলে, 'কি লাভ হবে?'

'যে ক'জনকে বাঁচানো যায়। তাছাড়া, এ অবস্থায় রিলিফ ওয়ার্ক না করলে লোকেই বা বলবে কি?'

'আমি ওতে নেই। ভাল করে দুর্ভিক্ষ হোক। লোক মরুক।'

রামবাবু সন্দিগ্ধভাবে বলেন, 'তুমি যা ভাবছ তা কি হবে?'

তারক আশ্চর্য হয়ে বলে, হবে না? আপন জন মরছে, নিজে মরতে বসেছে, মানুষ মরিয়া হবে না! কি যে বলেন!'

রামবাবু তবু সন্দিগ্ধভাবে মাথা নাড়েন, 'তা বোধ হয় হবে না তারক!'

'দেখাই যাক না, হয় কি না হয়।'

'যদি হয়ও, রিলিফ চালাতে দোষ কি? রিলিফ দিয়ে কতটুকু ঠেকানো যাবে!'

'আমি ওতে নেই।'

সুন্দর স্বাধীন জীবন। অলস, মন্থর, সরস। কোথাও নিয়ম নেই, বাধ্য-বাধকতা নেই, রাজকতা নেই। আর বেশী রোজগার দিয়ে তার কি হবে? নেহাৎ দরকার হয়, সদরে চায়ের দোকান দিয়ে বসবে একটা। দেশের অবস্থা খারাপ ছিল, বেশী খারাপ হয়েছে। সেটা অস্বীকার করবার উপায় নেই। সবাই যেন কেমন নিঝুম হয়ে গেছে, বিবর্ণ হয়ে গেছে সকলের মুখ। নন্দীদের মা সেদিন গলায় দড়ি দিয়ে মরেছে। পয়সা দিয়ে লোকে ভাতের ফ্যান কিনছে—ফ্যান যারা চিরদিন নর্দমায় ফেলে দিত তাদের রোজগার হচ্ছে, দু'চার পয়সা। গাছের পাতা খেয়ে অনেকে বাঁচবার চেষ্টা করছে। অনেকে আবার ও চেষ্টাটা করছে না খেয়েই। এসব গুরুতর কথা বৈকি, ভয়ঙ্কর কথা। তারক এসব কথা ভাবে। সবাই যা ভাবছে, সবাই যে বিষয়ে আলোচনা করছে—সেও সে কথা যতদূর সম্ভব ভাবে। দুরবস্থার ছাড়া ছাড়া চরম উদাহরণগুলি তাকে পীড়িত করে! বিধু খুড়োর বাড়িতে হঠাৎ ঢুকে পড়ে সেদিন সে কি অপ্রস্তুত হয়ে পড়েছিল! খুড়োর অত বড় সোমত্ত মেয়েটা ছেঁড়া গামছায় গা ঢেকে পাটপাতা বাছছিল, লাফিয়ে উঠে ঘরে ঢুকতে গিয়ে গামছাটি তার থেকে গিয়েছিল বাইরেই। ভাবলেও তারকের হাসি পায়। না, দুঃখ হয়। বুকের মধ্যে টনটন করে। দেশের তরুণী যুবতী মেয়েগুলির পর্যন্ত এ-দশা হয়েছে? ঘরের দেয়ালে টাঙ্গানো ইস্তাহারের ভাষায় তার মন বলে ওঠে, যে দুঃশাসন আজ ঘরে ঘরে দ্রোপদীর......

এসব ভাবনার মধ্যে বৌ-এর ভাবনাটা বার বার আসা-যাওয়া করছে আজকাল। বৈচিত্র্য বিশেষ কিছু না থাক, একটি লতাবৎ কোমলাঙ্গী সুন্দরী মেয়েকে সম্পূর্ণ নিজের আয়ত্তে পাবার কল্পনা বেশ রঙীন হয়ে উঠছে। মাঝে মাঝে সে একেবারে মসগুল হয়ে যায়।

বেশী দিন কল্পনার খেলা নিয়ে থাকবার সুযোগ কিন্তু তারকের ভাগ্যে জুটল না। চৈত্র শেষ হয়ে বৈশাখ সুরু হতেই একদিন তার বিয়ে হয়ে গেল! সদরের একজন মোক্তারের মেয়ে। বেশ দেখতে। সবই যেন বেশ বৌটির। চলাফেরা ওঠা বসা বেশ, লজ্জা বেশ, আত্মসমর্পণ বেশ, ঠোঁট বেশ, ফিস ফিস কথা বেশ!

কিন্তু হায়রে তারকের ভাগ্য, পাঁচ মাসের মধ্যে এমন বেশ বৌটি কি না তাকে জিজ্ঞেস করে বসল, 'তুমি চাকরী কর না কেন ?'

তারক আহত হল। রাগ করে বলল, 'আমার খুসী।'

বলার সময় গলায় জড়ানো বৌয়ের লতাবৎ হাতটি খুলে সে বোধ হয় ছুঁড়ে দিয়েছিল। এ অবস্থায় সব বৌ কাঁদে, বিনিয়ে বিনিয়ে মিনিয়ে মিনিয়ে কাঁদে। যে কান্না কোন নতুন স্বামীর সয় না। অনেক সাধ্যসাধনায় কান্না থামিয়ে তারক বৌকে বুঝিয়ে দেবার চেষ্টা করল, কেন সে চাকরী করবে না। বৌ চুপ করে শুনে গেল। তাকে বড় বেশী চুপচাপ মনে হওয়ায় সন্দেহের বশে অধ্যাপনা বন্ধ করে পরীক্ষা করে তারক দেখতে পেল, বৌ তার ঘুমিয়ে পড়েছে।

চাকরীর কথা বৌয়ের মুখে আর শোনা গেল না। মাসখানেক পরে বৌকে নিয়ে তারক গেল শ্বশুরবাড়ি। সারাটা দিন জামাই আদর ভোগ করার পর সে যখন জীবনের তুচ্ছতম ক্ষুদ্রতম সমস্যাটি পর্যন্ত ভুলে গেছে, তখন শ্বশুরমশায় তাকে ডেকে পাঠালেন বৈঠকখানায়। ঘরে পুরানো লণ্ঠনের আলো, কাঠের তাকে আর দরজা খোলা কাঠের আলমারিতে আদালতী নথিপত্রের পুরানো ধূলিমলিন স্তূপ। একেবারে চাষা মক্কেলদের বসবার জন্য লম্বা বেঞ্চি আছে; একটু ভদ্র চাষীদের জন্য আছে মানুষের ঘষায় ঘষায় পালিশ করা চাটাই বিছানো নীচু তক্তপোষ। শ্বশুর মশায় টেবিল নিয়ে চেয়ারে বসেন। অতিরিক্ত একটা চেয়ার ও একটা টুল আছে। সমস্ত আসবাবের অঙ্গ-প্রত্যঙ্গগুলি অত্যন্ত মোটা। সময়ের পোকা ভেতর থেকে জীর্ণ করে না ফেললে শত বছরেও ভাঙবে না!

মদন মোক্তার খানিকক্ষণ সম্পূর্ণ অন্য কথার ভূমিকা করে বললেন, 'চাকরী করে দেব কথা দিয়ে মেয়ে দিয়েছিলাম বাবা, ক'মাস ধরে সেই চেষ্টাই করছি। যুদ্ধের চাকরী ছাড়া তো চাকরীই নেই আজকাল। রায় সাহেব মজুমদার মশায় একটু খাতির করেন আমায়, তিনি একটা চাকরীর ভরসা দিয়েছেন। যুদ্ধের চাকরী— তবে যুদ্ধে টুদ্ধে যেতে হবে না। আপিসের কাজ, মাঝে মাঝে এদিক ওদিক একটু ঘুরে আসা, আর কিছু নয়।'

সব ঠিক হয়ে আছে। দরখাস্ত পর্যন্ত তারককে পাঠাতে হবে না। রায় সাহেবের একখানা চিঠি নিয়ে কলকাতায় গিয়ে বড় সাহেবের সঙ্গে দেখা করলেই চাকরী হয়ে যাবে। বড় সাহেব বাঙ্গালী, অত্যন্ত ভালমানুষ। হাসিমুখে হয়তো দু'চারটে

সহজ সাধারণ কথা জিজ্ঞাসা করবেন, দু'চার মিনিট আলাপ করবেন, তারপর চাকরীটা দিয়ে দেবেন। কোন ভয় নেই তারকের, ইন্টারভিয়ুতে আটকাবে না। চাকরীটা তার একরকম হয়ে গেছে ধরে নেওয়া যায় এখন থেকে।

'কিন্তু—'

'কিন্তু কি বাবা ?' শ্বশুরমশায় সস্নেহে জিজ্ঞেস করলেন।

'না। কিছু না।'

আরও বেশী রাত্রে বৌ বলল,—'চাকরীর দরখাস্ত পাঠানো নিয়ে কি কাণ্ড করেছিলে আমি সব জানি। ছি ছি! এবার যদি কোন গোলমাল কর, আমি কিন্তু বিষ খেয়ে মরে যাব বলে রাখছি। মানুষের কাছে মুখ দেখাতে পারি না আমি।'

তারক গম্ভীর বিষণ্ণভাবে বলল, 'না, চাকরী এবার করতেই হবে। কোন দিকে ফাঁক দেখছি না।'

তারপর বৌ অবশ্য অন্য সুরে আরও অনেক কথা বলল। তারক চাকরী করলে দশের কাছে তার বৌয়ের কত গৌরব বাড়বে, ভবিষ্যতের জন্য কত নিশ্চিন্ত হওয়া যাবে, নিজেদের সংসার পাতা যাবে, তারককে সে প্রাণভরে কত ভালবাসতে পারবে, এই সব কথা।

তারক চুপ করে শুনে গেল।

কোনদিকে ফাঁক নেই। চাকরী এবার তাকে করতেই হবে। বড় সাহেবের সঙ্গে দেখা না করলে সে খবর রায় সাহেবের মারফৎ শ্বশুর মশায়ের কাছে পৌঁছে যাবে। এদিকে বড় সাহেবের সঙ্গে দেখা করলেই চাকরীর জোয়ালে তাকে জুড়ে দেওয়া হবে, মুক্তি সে পাবে না। একবার চাকরী ধরলে ছাড়াও যাবে না সে চাকরী। বৌ অতিষ্ঠ করে তুলবে জীবন।

বৌ! একটা মেয়ে! তার জন্য চাকরী!

গাঁয়ের আর গাঁ-ঘেঁষা মহকুমা শহরের সহস্র শিকড় তার ছিঁড়ে যাবে, বন্ধু থাকবে না, অবসর থাকবে না, অনুগত ছেলেদের সেনাপতি হয়ে শোভাযাত্রা,

মিটিং, পূজা-পার্বণের উৎসব করা যাবে না, রামবাবুর পার্টিতে যোগ দিয়ে চাষী মজুরদের জাগিয়ে তুলবার কল্পনা কোনদিন কার্যে পরিণত হবে না। রামবাবুর অনেক কাজ সে করে দিয়েছে। রামবাবুর অনুরোধে সেবার সে ঘুরে ঘুরে অনেক চেষ্টায় সাতশো চাষীকে সদরে এনে হাজির করেছিল। সেই থেকে রামবাবু তাকে রীতিমত শ্রদ্ধা করেন। দলে যোগ দিলে ভাল ট্রেনিং দিয়ে তাকে কলকাতা পাঠাবার কথা রামবাবু কতবার বলেছেন। সে না কি পারবে,—অনেক কিছু করতে পারবে। ক্রমে ক্রমে তাকে দায়িত্ব দেওয়া হবে বেশী বেশী, ক্রমে ক্রমে সে উঠবে উঁচুতে, একদিন দেখা যাবে পার্টির সে একজন বড় নেতা হয়ে দাঁড়িয়েছে।

আজ কাল করে পার্টিতে আর নাম লেখানো হয় নি। ট্রেনিং, ডিসিপ্লিন, দায়িত্ব, এই সব কথাগুলি সম্বন্ধে তারকের একটা স্বাভাবিক বিতৃষ্ণা আছে, ভয় আছে। রামবাবুর সঙ্গে ট্রেইন্‌ড ডিসিপ্লিন্‌ড দায়িত্বজ্ঞানসম্পন্ন সহকারী হিসেবে দু'তিন সপ্তাহ সে কাজও করেছে, জলে ভেজা, কাদা ভাঙ্গা, নোংরা পার্টিতে ইঁট মাথায় দিয়ে শোয়া, এসব কষ্টকে সে কষ্ট বলেই গণ্য করে নি! বন্ধু, তাস, রেস্টুরেণ্ট, সিনেমার অভাব অনুভব করার সময়ও পায় নি। কিন্তু এখানে কোন বাধ্যবাধকতা ছিল না, কিছু করা বা না করা ছিল তার ইচ্ছাধীন। একবার দলে ঢুকে পড়লে যদি একই সময়ে তার নিজের সিনেমা যাওয়ার ইচ্ছার সঙ্গে দলের কোন নির্দেশের সংঘর্ষ বাধে?

সমস্ত পথ তারকের নির্যাতিত মন এবারকার মত রেহাই পাবার উপায় খুঁজে আকুলি বিকুলি করে। বৌ সারা মন জুড়ে থাকলেও সে স্পষ্ট অনুভব করে, সমাজ সংসার মিছে নয়, শুধু সংসারটাই মিছে।

ষ্টেশনে একটি বিশ-বাইশ বছরের ছেলে তারককে সাদর অভ্যর্থনা জানাল। সে রামবাবুর পার্টির লোক। রামবাবু আগেই চিঠি লিখে দিয়েছিলেন। ছেলেটির নাম শৈলেশ। আকারে সে খুব ছোট, তবে খারাপ দেখায় না। বালকের মত সর্বাঙ্গের হ্রস্বতায় সুন্দর সামঞ্জস্য আছে। মস্ত একজোড়া চশমা তার মুখে সর্ব-

বিগ্যাবিশারদের ছাপ ফেলেছে। তাতেও সামঞ্জস্য নষ্ট হয় নি।

'রামলালবাবু এমন বর্ণনা দিয়েছেন আপনার যে দেখেই চিনতে পেরেছি। আসুন আমার সঙ্গে। বিছানা এনে ভালই করেছেন।'

'ভাবছিলাম একটা মেসে গিয়ে—'

শৈলেশ বিস্মিত হয়ে বলল, 'কমরেড চক্রবর্তী যে লিখলেন, আপনি আমাদের সঙ্গে ক'দিন থাকবেন ? যাকগে, নেয়ে খেয়ে বিশ্রাম করবেন চলুন তো, তারপর মেসের কথা ভাবা যাবে।'

শৈলেশ হাসল, 'আমাদের ওটাও একরকম মেস—একটু খাপছাড়া মেস।'

গলির মধ্যে দোতলা একটি পুরানো বাড়ি, নিজের তলাটা একটু স্যাঁতসেঁতে। দোতলার সিঁড়িটা কাঠের এবং ধাপগুলি অপ্রশস্ত। বিশেষ কায়দায় পা ফেলে ওঠানামা করতে হয় এবং কায়দাটি আয়ত্ত করতে রীতিমত কিছুদিনের অভ্যাস দরকার। ছোট বড় ঘর আছে সাতখানা। এই বাড়িতে কোনদিন পনের কোনদিন পঁচিশজন মেয়ে পুরুষ বাস করে। সংখ্যার বাড়তি কমতিটা হয় বেশীর ভাগ পুরুষদের। সকালে দুপুরে সন্ধ্যায় মেয়েরা অনেকে আসে যায়, কিন্তু তারা সকলে ঠিক এখানে বাস করে না। আধ ঘণ্টা বাড়ির যেখানে খুসী বসে চুপচাপ চারিদিকে লক্ষ্য করলে আপনা থেকে মনে হয় কয়েকটি বাঙ্গালী পরিবার যেন এ বাড়িতে ভেঙ্গেছে এবং মোটা রকম বাইরের উপাদান সংগ্রহ করে একটি সার্বজনীন পরিবার সৃষ্টি হয়েছে। বাড়ির চার জোড়া স্বামী-স্ত্রীকে আবিষ্কার করতে তারকের বেলা দুপুর হয়ে গেল। অনাবশ্যক পরিচয় কেউ করিয়ে দেয় না, আবার অকারণে কেউ আলাপ-পরিচয় করে এমনভাবে যেন জের টানা হচ্ছে বহু পুরানো বন্ধুত্বের, নাম-ধামটা জানাই শুধু বাকী ছিল।

এক ঘরে জন পাঁচেক যুবক তর্ক করছিল, এক কোণে শাড়ীর পাড়ের ঢাকনি দেওয়া বাক্সের ওপর বই রেখে পড়া করছিল তরুণী একটি বৌ। ঘরের মাঝখানে সতরঞ্চিতে তারককে বসতে দেওয়া হয়েছিল। মুখ হাত ধুয়ে যেই সে আবার সেখানে বসেছে, পাঠরতা বৌটি উঠে গিয়ে তাকে এক কাপ চা আর দু'খানা আটার রুটি এনে দিল। তারপর দিল নিজের পরিচয়। 'আমি পুষ্প সোম। কমরেড নিশীথ সোমের স্ত্রী, ওই উঁনি।'

নিশীথ এক গাল হেসে তারকের মনোহরণ করে বলল, 'দাঁড়ান মশায় একটু,

কথাটা শেষ করে নি। তারপর ভাল করে আপনার সঙ্গে পরিচয় করছি।'

কি কথা শেষ করতে চায় ওরা! চায়ে ভিজিয়ে রুটি চিবোতে চিবোতে তারক গভীর মনোযোগ দিয়ে শুনতে থাকে। মনটা তার এলিয়ে যায়। আলোচনার কোন ধারাই সে ধরতে পারে না। নাম শোনে সে শোনা লেখকের, পড়া বই-এর, জানা বাদ ও পন্থার, অথচ প্রত্যেকের কথা তার দুর্বোধ্য মনে হয়। শিশুশিক্ষা প্রথম ভাগ নিয়ে পাঁচজনে যেন মুখে মুখে ডক্টরেটের থিসিস তৈরী করছে।

শৈলেশ তাকে পৌঁছে দিয়েই কোথায় উধাও হয়ে গিয়েছিল, হঠাৎ ফিরে এসে বলল, 'চুপ করে বসে আছেন যে? ঘরে ঘরে যান, আলাপ করুন সকলের সাথে? চুপটি করে বসে থাকলে কেউ আপনার দিকে তাকিয়েও দেখবে না।'

তারক সেটা ক্রমে টের পাচ্ছিল। কেউ আসছে কেউ যাচ্ছে, কেউ খানিক বসে জামা খুলে গায়ে তেল মাখছে। পাশের ঘরের একটা পাটিতে শুয়ে দু'জন এত বেলায় ঘুমিয়ে আছে, হলুদ-পেশার রঙ লাগানো হাতে একটি মহিলা ঘরে ঢুকে ট্রাঙ্ক খুলছেন নিঃশব্দে—চাবির গোছার একটি চাবি ঝিনিক্ করে শব্দ করতে পারছে না।

শৈলেশ আবার বলল, 'ফাঁকা ভদ্রতা করবার পাট আমাদের নেই। সময় কোথা? এমন ব্যস্ত সবাই!'

ব্যস্ততার লক্ষণগুলি একটু বেখাপ্পা মনে হওয়ায় তারকের মনে উল্টো ক্ষোভ জেগেছিল। ঘুমন্ত আর আড্ডারতদের দেখিয়ে সে একটা মন্তব্য করল। শৈলেশ অনায়াসে রাগ করতে পারত। রাগ না করে সে শুধু বলল, 'ওরা দু'রাত জেগে ভোর চারটেয় ঘুমিয়েছে। আর ওরা আড্ডা দিচ্ছে না, কনফারেন্সের ব্যবস্থা করছে। সতেরই কনফারেন্স হবে।'

কনফারেন্স সম্বন্ধে আলোচনা না কি এই? প্যাণ্ডেল, চেয়ার, সতরঞ্চি, সভাপতি, রিসেপসন কমিটি—এসব কথার উল্লেখও নেই কারো মুখে, ডেলিগেটদের থাকা ও খাওয়ার কথা নিয়ে তুমুল তর্ক নেই, এর মধ্যে কনফারেন্স-প্রসঙ্গ আছে কোথায়? তারক শুনেত পায় নিশীথ বলছে, 'তোমরা খালি চাষী চাষী করছ, দেখতে পাচ্ছ না চাষীদের টানা কত শক্ত? ফ্যুডেল সীস্টমের শেষ গাধাবোট পর্যন্ত কি ওদের তোমরা বলতে পার? দু'চার বংশ ওরা এমনিভাবেই কাটাবে। মজুরদের ডাকলেই আসে। ওরা সোজাসুজি ক্যাপিটালিস্ট সীস্টমের চাপে এসে

পড়ে। ছ'মাস আগে যে চাষী ছিল হাজার বোঝালেও সে কিছু বুঝত না, ছ'মাস ফ্যাক্টরীতে কাজ করে তার বোধশক্তি জন্মে। জিন্দাবাদ বলতে শেখে। বড়লোকের টাকা আগে ইণ্ডাস্ট্রীতে না লাগালে—'

দীঘল নাক উঁচ কপালে করুণা বলে, 'তা'তে ক্যাপিটালিস্ট প্রশ্রয় পাবে।'

নিশীথ বলে, 'পাবে। মজুরও বাড়বে। সীস্টেমটাকে গড়ে উঠতে না দিলে কি ভাঙবার জন্য তুমি বিপ্লব আনবে, লড়বে কার সঙ্গে? শিশুর সঙ্গে যুদ্ধ চলে না। কলকারখানায় যে টাকা খাটে সেটা অন্ততঃ ক্যাপিটালিস্টের পকেটে থাকে না, বৃটিশ ফরেন এক্সচেঞ্জের ইণ্ডিয়ান ডেবিট ক্রেডিট নামে উল্টো গতি পায় না। কলকারখানায় টাকা খাটুক, ক্যাপিটালিস্ট বাড়ুক। লক্ষ লক্ষ বাড়তি বেকার-চাষী মজুর হোক, তখন কিছু করা যাবে। কোন দেশে কোন কালে ক্যাপিটালিস্টের পকেটের টাকা কেউ বাগাতে পারে নি, কারণ ও টাকাটা তখন আর টাকাই থাকে না।'

কোটপ্যাণ্ট পরা সীতানাথ পা ছড়িয়ে দু'হাতে ভর দিয়ে বসেছিল,—'তুমি সব সময় 'কোন কালে কোন দেশের কথা বল।' অথচ তোমার হিস্টরিক্যাল সীমেট্রির বোধ নেই, ইণ্টারন্যাশনাল ব্যাকগ্রাউণ্ড তোমার কাছে ঝাপসা হয়ে আছে, তুমি শুধু ইণ্ডিয়াকে দেখতে পাও। তুমি ভুলে যাও যে সোস্যাল সায়েন্সের নিয়মগুলি দেশ কাল নিরপেক্ষ।'

নিশীথ মৃদু হেসে বলল, 'তুমিও ভুলে যাও সোস্যাল সায়েন্সের শৈশবও এখনো উৎরোয় নি। তোমাদের কি হয়েছে জানো, সোভিয়েট নেতাদের দৃষ্টি দিয়ে দেশকে দেখছ। রাগ করো না, একটা উপমা দিচ্ছি। ইংরেজীপনা একদিন যেমন আমাদের মধ্যে মত্ততা এনেছিল, তোমাদেরও তেমনি রুশপনার মত্ততা এসেছে। এখনো স্বদেশীপনার রূপ দিতে পার নি, জাতি না হয়েই আন্তর্জাতিকতার মন্ত্র জপছ। মস্কো থেকে ইংলণ্ড হয়ে ভারত হয়ে একটা তার মস্কোতে পৌচেছে—এই হল তোমাদের আন্তর্জাতিকতার রূপ। ভারতে শুধু তারটা আছে—আস্ত তার, এখানে ওখানে কেটে একটা টেলিফোন বসাতে পার নি। মস্কো-ইংলণ্ড আন্তর্জাকতার তারটা ভারতে শুধু হাওয়ায় কেঁপে একটু গুঞ্জন করেছে, তাতেই তোমরা খুসী! তা, সে তারটাও কট করে কেটে দিয়েছে সেদিন।'

তারক বিস্মিত দৃষ্টিতে তাকাতে শৈলেশ তাকে অলোচনার গোড়ার কথাটা বুঝিয়ে

দিল। কংগ্রেসের নীতি সম্বন্ধে পার্টির মনোভাব কনফারেন্সে স্থির করা হবে। এরা প্রস্তাব তৈরী করতে বসেছেন! কনফারেন্সের ব্যবস্থা? সে সব ঠিক করাই আছে। খুব কম রেটে একটি হল ভাড়া পাওয়া যায়, সেখানে কনফারেন্স বসে। কনফারেন্স এক রকম লেগেই আছে, স্থায়ী ব্যবস্থা ছাড়া কি চলে?

কনফারেন্স এক রকম লেগেই আছে! এমন হাস্যকর শোনায় কথাটা তারকের কাছে। সপ্তাহে সপ্তাহে দুর্গা পূজার সংবাদ যেন শৈলেশ তাকে দিয়েছে।

তারপর এক সময় পুষ্প তার বেণীকে খোঁপায় পরিণত ক'রে বই খাতা নিয়ে কলেজে যায়, নিশীথ করুণা সীতানাথেরা আরও বেলায় কথা কইতে কইতেই তাকে একটা সম্ভাষণ পর্যন্ত না জানিয়ে কোথায় ডুব মারে, একা সে বসে থাকে নির্জন ঘরে। মনে মনে কুপিত হয়ে ভাবে, ভাত খেতেও কি তাকে কেউ ডাকবে না? কোথায় কার কাছে ভাত পাওয়া যাবে আবিষ্কার করে তাকে আবেদন জানাতে হবে না কি? নাঃ, উদ্ভট খাপছাড়া মানুষ এরা, এরা সবাই এক একটা কুষ্মাণ্ড। কিছু হবে না এদের দ্বারা। ফাঁকা বিনয় আর বাড়াবাড়ি ভদ্রতা বাদ দিতে গিয়ে এরা মানুষের সঙ্গে ফাঁক সৃষ্টি করছে। নইলে তাকে এমন অবহেলা করে! রামবাবু হয়তো লিখেও দিয়েছেন, সে খুব কাজের লোক, তাকে পার্টিতে ঢোকাতে পারলে অনেক লাভ হবে পার্টির। অথচ তার সম্বন্ধে কারও এতটুকু মাথা ব্যথা নেই!

দোতলার রেলিঙে আর উঠানের তারে কত ধুতি আর শাড়ী ঝুলছে, কে জানে তার কথা ভুলে খেয়ে দেয়ে সকলে বিশ্রাম করছে কি না!

দরজার বাইরে যেতেই ওপর থেকে ফড় ফড় করে একটি কালো পেড়ে কাচা শাড়ী নেমে এসে তার মাথায় ঠেকল। মুখ তুলে তাকাতেই মনোজিনী বলল, 'আসছি।'

নিচে এসে বলল, 'খাবেন আসুন। খিদেয় পেট জ্বলছে নিশ্চয়ই? আমারও জ্বলছে। একটা একস্ট্রা ক্লাস ঘাড়ে চাপিয়ে দিল তাই দেরী হয়ে গেল ফিরতে।'

এখানে এসে একবার শুধু মনোজিনীকে তারক দেখেছিল, কলতলায় কয়েকটা সার্টে সাবান দিচ্ছে। দেখে তার মনে হয়েছিল মানুষের চেহারায় এত বেশী বিষাদের সমাবেশ সে জীবনে কখনো দেখে নি। অজানা কারো চেহারায় দূরে থাক, অতি চেনা কোন হতভাগীর চেহারাতেও নয়, যার জন্য সহানুভূতিতে চোখ

পর্যন্ত তার সজল হয়েছে। তখন পরিচয় হয় নি, শৈলেশ শুধু পরিচয় দিয়েছিল।

এবার নিচে নেমে এসে তারকের সঙ্গে ভাত খেতে বসে মনোজিনী নিজেই তার বিস্তারিত পরিচয় দিল। মনোজিনীর স্বামী বনবিহারী ছিল এক কলেজের লেকচারার, মাস ছয়েক হ'ল জেলে আছে। তার বছরখানেক আগে তাদের বিয়ে হয়েছিল এবং এই বাড়িতে দু'জনে সংসার পেতেছিল—অর্থাৎ বাস করছিল। বনবিহারী জেলে যাবার পর বাড়ি ছেড়ে যেতে মনোজিনীর মন চায় নি, বাপ মা ভাই বোন সেধে সেধে ফিরে গেছে। শেষে পার্টির কয়েকজন মিলে বাড়িটা ভাড়া নিয়েছে এবং একসঙ্গে থাকা ও খাওয়ার ব্যবস্থা করা হয়েছে।

'কিন্তু তাই বলে যেন মনে করবেন না দিনরাত আমি ককিয়ে কাঁদছি ভেতরে ভেতরে। আমার চেহারাটাই ওম্নি, দেখলেই মনে হয় একটা অদ্ভুত মনোকষ্টে আছি। এ অবস্থায় যতখানি দুঃখ হওয়া উচিত তার বেশী সত্যি কিছু হয় নি।'

সামনা-সামনি পিঁড়িতে বসে দু'জন একসঙ্গে খাওয়া সুরু করেছিল। তারকের থালাটা আগে সাফ হয়ে যাওয়ায় মনোজিনী ভাত গিলে হাসল।—'ইস্। আপনি মফস্বল থেকে আসছেন, এমন যোয়ান চেহারা আপনার, আমার একবার খেয়ালও হয় নি চাল বেশি নিতে হবে। আপনার জন্য মাছ আনা হ'ল বিশেষ করে, খেলেন আধপেটা। কি আর করবেন, ওবেলা পেট ভরে খাবেন।'

'আপনারা মাছ খান না?'

'খাই। পয়সা বাড়লেই খাই। জানেন তো আমাদের অবস্থা, কেউ চাকরী করে, কেউ শুধু আমাদের কাজ করে, চাকরীর জন্যে তাদের স্পেয়ার করা চলে না। সবাই তো খাবে?'

তারক জোর দিয়ে বলল, 'খাবে বৈকি। না খেলে কি চলে?'

মনোজিনী স্বাভাবিক বিষাদে হাসল, 'চলে না? বহু বহু লোকের না খেয়ে চলছে। একেবারে ফুটপাত থেকে নরক পর্যন্ত। তবে আমরা ডাল ভাতটা কিছু পরিমাণে খাই। তাই কয়েকজনকে চাকরী করতে দেওয়া হয়। যেমন ধরুন আপনি, কায়দা-কানুন ভাল করে শিখতে আপনার দু'চার বছর লাগবে। এই দু'চার বছর আপনি চাকরী করলে পার্টির লাভ বই ক্ষতি নেই।'

এরাও তাকে চাকরী করাতে চায়! এরা ধরে নিয়েছে সে দলের লোক, চাকরীও করবে, ট্রেনিংও পাবে, পার্টির জন্য সব স্বার্থ ত্যাগ করবে। কে জানে কি চিঠি লিখেছিলেন রামবাবু এদের ?

এই যে তারকের একবার মনে হল এরা তাকে বাঁধতে চায়, মন থেকে কথাটা সে আর দূর করতে পারল না। এরা কষ্ট করে থাকে, টাকার অভাবে প্রতিদিন মাছ পর্যন্ত খেতে পায় না, এটা ত্যাগ বলে জেনেও তারকের শ্রদ্ধা জাগে না। তার মনে হয়, এ নিছক দারিদ্র্য, যার কবল থেকে মুক্তি পাবার ক্ষমতা এদের নেই। এরা যে সে মুক্তি চায় না, বেঁচে থাকার সুখ স্বাচ্ছন্দ্যকে যতদূর সম্ভব বর্জন করে এরা কাজ করতে চায়, তাও তারক জানে। তার চাকরীর টাকাটা এদের ভোগে লাগবে যতটুকু তার চেয়ে বেশী লাগবে পার্টির কাজে। তবু তারকের মনে হয়, আরেকটা সত্য আছে। এরা চায় না সত্য, কিন্তু সেই সঙ্গে বোধ হয় এও সত্য যে চাইলেও এদের বেশী টাকা পাবার ক্ষমতা নেই। এদের এই ইচ্ছাকৃত দারিদ্র্যকে কোনদিন এরা ইচ্ছাকৃত স্বচ্ছলতায় পরিণত করতে পারবে না, পার্টির জন্যও যথেষ্ট টাকা সংগ্রহের শক্তি এদের নেই।

গোটা পাঁচেক আত্মীয়বন্ধুর বাড়ি দেখা-শোনার কর্তব্য পালন করার উদ্দেশ্যে বেরিয়ে দ্বিতীয় বাড়িতেই সে প্রায় সন্ধ্যা পর্যন্ত ঘুমিয়ে কাটিয়ে দিল। এটি তার চিরপরিচিত খাঁটি স্নেহার্ত নীড়, সমস্ত বাড়িটা যেন স্নেহের অশেষ বর্ষণে সেঁতসেঁতে হয়ে গেছে। ছোট বড় সকলের জীবন শ্যাওলার মত ভেলভেট কোমল। সকাল থেকে আটকানো নিশ্বাস যেন এখানে এসে পড়ল তারকের, তেলমাখানো চাবি দিয়ে একবেলার মরচে ধরা তার মনের ক'টা বিশেষ তালা এরা খুলে দিল। কথা কইতে কইতে জুড়িয়ে জুড়িয়ে এমন হল তারকের যে কথা কইতে গিয়ে ঘুমে তার চোখ জড়িয়ে আসতে লাগল।

'বাছারে! ঘুমোস নি বুঝি গাড়িতে ?'

সঙ্গে সঙ্গে বিছানা পাতা হল, ঘর নির্জন হল, দুয়ার ভেজানো রইল। এটা স্বাভাবিক। আপন কারো সর্দিজ্বরে এবাড়িতে শঙ্কার আবির্ভাব পথের পথিক টের পায়, ঘুম-উপোসী তারকের জন্য এটুকু হবে না ?

আদুরে ছেলে তারকের একগুয়েমি বড় হয়ে খানিকটা রামবাবু, খানিকটা বইপত্র আর খানিকটা তার মানসিক সজাগত্বের মারফতে পাওয়া গভীর মর্মভেদী অনুভূতির আশ্রয়ে সংযত হয়ে থাকত। মাঝখানে একবার ছেদ পড়ে আবার এই চেনা জগতটার ছোঁয়াচ লেগে পরিণত হয়ে গেল মননশীল গুণ্ডামিতে। শুয়ে শুয়ে সে ভাবতে লাগল বাংলার পাকা দালানগুলি ভেঙ্গে পরিবারগুলি যদি ছত্রভঙ্গ হয়ে যেত! যদি মায়ের বুকের মাংসল চাপে একেবারে নিরামিষাশী না হয়ে উঠত বাঙ্গালী ছেলেগুলি ছাগলছানার মত! শুকনো কাপড়ের মত মনুষ্যত্ব ছেড়ে রেখে যদি না ব্যাং হয়ে ঝাঁপ দিত নির্জলা মধুর কূপে! এত যদি সস্তা না হ'ত নীহারিকার দেশে যাওয়ার ভাড়া আর সহজ, স্বাস্থ্যকর, অমৃতময় একটি ঘণ্টাকে বহু ঘণ্টা করার জন্য গভীর দুখে দুখী হয়ে মুখোমুখী চেয়ে থাকার মোদক।

দেহের শ্রান্তিতে নয়, ঘুমের জন্যও নয়, মগজের বিড়ম্বনায় তারক ঘুমের আগে ছেলেমানুষ হয়ে গিয়েছিল। আসন্ন সন্ধ্যা পূরবীব্যথা দিয়ে অনুভূতিকে একটু আচ্ছন্ন করার চেষ্টা করায় মনটা তারকের খিঁচড়ে গেল। অতি তুচ্ছ, অতি বাজে অনেক কথা, বলাবলি হবে, চা ও জলখাবার খাবে, এখানে থাকতে না পারার গুরুত্বপূর্ণ কারণ দেখাবে, তবে তার মুক্তি। তারকের ফাঁপর ফাঁপর ঠেকতে লাগল।

হঠাৎ সে তাই করল কি, একে ওকে ডাক দিতে দিতে লাফিয়ে উঠে জামা পরতে সুরু করে দিল, যারা এল তাদের সামনে দু'বার স্বগত উক্তিতে প্রকাশ করল যে তার সর্বনাশ হয়ে গেছে। উৎকণ্ঠায় উত্তেজিত ও কৌতূহলে আগ্রহত আপনজনের প্রশ্নের জবাবে বলল যে চাকরীর জন্য বিকালে যার সঙ্গে দেখা করার কথা ছিল, এখন কি আর দেখা হবে তার সঙ্গে!

'চল্লাম। আরেকদিন আসব'খন।'

একটি কথাও কেউ কইল না। মনে সকলের হায় হায় জেগেছে। কেমন ছেলে এ, কাণ্ডজ্ঞানহীন? ঘুমিয়ে একটা চাকরী হারালো! পথে নামবার আগে তারকের কানে বাজল ছোটদের কান্না কলরব, বড়দের নৈঃশব্দ।

শৈলেশ বলল যে এখনো সেই আলোচনা চলছে পার্টির আপিসে। তারক একবার যাবে কি? সেক্রেটারীর সঙ্গে একবার দেখা করা উচিত তারকের। মনোজিনী আর সীতানাথ যাচ্ছে, ওদের সঙ্গে সে যেতে পারে। আপিস বেশী

দূরে নয়। ফাইন্যাল ড্রাফ্‌ট্‌ ঠিক করে আজকে রাত্রেই ইস্তাহার ছাপতে যাবে।

'আপনি যাবেন না?' জিজ্ঞেস করল তারক।

'আমি একটু বালীগঞ্জের দিকে যাব।' শৈলেশ জবাব দিল।

সীতানাথের অসন্তোষ চাপা রইল না।—'উনি আজ আপিসে গিয়ে কি করবেন! তার চেয়ে তোমার সঙ্গেই ওকে নিয়ে যাও শৈলেশ।' মনোজিনী গামছায় মুখ মোছা সাঙ্গ করে বলল, 'ক্ষেপেছো না কি তুমি? শৈলেশ যাচ্ছে নিজের বিয়ের ঘটকালি করতে, শৈলেশের সঙ্গে উনি যাবেন মানে? না তারকবাবু, আপনি চলুন আমাদের সঙ্গে আপিসে।'

পথে নেমে তিনজনে হাঁটতে আরম্ভ করে। মনোজিনী দু'একটি কথা বলে তারক ও সীতানাথকে উদ্দেশ করে। তারক জবাব দেয়, সীতানাথ চুপ করে থাকে। অল্প দূর গিয়ে হঠাৎ সীতানাথ থমকে দাঁড়ায়, বলে যে আপনারা এগোন আমি আসছি এবং বলেই দীর্ঘ পদক্ষেপে পাশের পথের মোড় ঘুরে অদৃশ্য হয়ে যায়।

দু'জনে খানিকক্ষণ নীরবে হেঁটে চলে। অথ আঁধার, আলো শুধু দোকানে। একটা বিড়ির দোকানের আলো আইনভাঙ্গা দুঃসাহসিকতায় কয়েক মুহূর্তের জন্য মনোজিনীর মুখে পড়ায় তারকের মনে হয়, গামছা ঘষে সে যেন মুখের বৈধব্যকে আরও বেশী অনাবৃত করেছে।

'বড় মুস্কিলে পড়েছি ওকে নিয়ে। বড় জ্বালাতন করছে আমায়।'

'সে কি!' বলে হতভম্ব তারক খানিকক্ষণ কথা বলতে পারে না, তারপর মন্তব্য করে, 'আপনি প্রশ্রয় দেন কেন?'

'প্রশ্রয়?'

'অত গা ঘেঁষে দাঁড়িয়ে কানে কানে কথা কইতে দিলে প্রশ্রয় দেওয়া হয়।'

'আপনি—আপনি—' কি একটা কড়া কথা বলতে গিয়ে মনোজিনী হেসে ফেলল। 'আপনার কথা জিজ্ঞেস করছিল। কি বলছিল শুনবেন?—এ মূর্তিমান মফস্বলটি কে! আপনার টেরি ওর পছন্দ হয় নি।'

'সেটা ওর সযত্নে এলোমেলো করা চুল দেখেই বোঝা যায়। কিন্তু ওকে তো মূর্তিমান শহর বলে তো মনে হল না! শহরে ছোকরা ফাজিল হয়, ন্যাকা হয় না।'

'ন্যাকা নয়, ছেলেমানুষ। ওর কথা বাদ দিন।'

মনোজিনীর কথার সুরে তারক হেসে ফেলল, 'তাই বলছিলাম, প্রশ্রয় দেন কেন।'

মনোজিনী বলল, 'ও! আপনি তাই ভাবছেন, আমার মনটা বিশ্লেষণ করে ফেলেছেন—আমার কোন খারাপ মতলব নেই, তবে ওকে নিয়ে খেলা করতে ভাল লাগছে, কেমন তো? আপনি মফস্বল থেকে আসছেন খেয়াল ছিল না।'

'গেঁয়োই বলুন না স্পষ্ট করে, মফস্বল কেন?'

মনোজিনী থমকে দাঁড়াল। ভয় দেখানোর ভঙ্গিতে তার বুকে তর্জনী ঠেকিয়ে প্রত্যেকটি শব্দে জোর দিয়ে মিষ্টি সুরে বলল, 'তারকবাবু, আপনাকে অবজ্ঞা করে ওকথা বলি নি। মফস্বলের লোককে আমরা অবজ্ঞা করি না। আমি বলতে চাইছিলাম, আপনি বাইরে থেকে আসছেন, আমাদের কতগুলি চালচলনের অভিজ্ঞতা আপনার নেই। সেটা আপনার দোষও নয়, লজ্জার কথাও নয়।'

দু'জনে আপিসের সামনে এসে পড়েছিল, বাইরে দাঁড়িয়ে এবিষয়ে আর তর্ক চলে না। সিঁড়ি ভেঙ্গে দোতলার সরু প্যাসেজে ক'বার পাক খেয়ে দু'জনে আপিসে পৌঁছল। মাঝারি সাইজের ঘর। একটি টেবিল, দুটি আলমারি, তিন জোড়া চেয়ার ও পাঁচটি বেঞ্চে ভরা। পোস্টার ও ইস্তাহারে আলমারি দু'টি ঠাসা, টেবিলে কাগজপত্র ছড়ানো, সাজানো আছে শুধু কয়েকটি বাঁধানো খাতা ও ফাইল। একটা স্কুলে অনেকটা এইরকম ক্লাশরুমে তারক দেড় বছর পড়েছিল। চেয়ারগুলি ছাড়া বেঞ্চে যারা বসেছে ঠিক তাদের মত পাঁচ ছ'টি বেঞ্চে তারা আট দশটি ছাত্র ভাগে ভাগে বেঞ্চির অনেকটা খালি রেখে গা ঘেঁষাঘেঁষি করে বসত।

সেক্রেটারী কি বলতে দাঁড়িয়েছিলেন মনোজিনী বাধা দিয়ে বলল, 'এক মিনিট কমরেড। এর সঙ্গে সকলের পরিচয়টা করিয়ে দি। রামবাবু এঁকে পাঠিয়েছেন।'

সেক্রেটারী বললেন, 'আমার সঙ্গে আগে থেকেই পরিচয় আছে।'

তারক জিজ্ঞাসু চোখে তাকিয়ে রইল।

'চিনতে পারছ না?'

'আজ্ঞে না, সার।'

বলেই সে যেন 'সার শব্দটার ভেতর থেকে চেনার ইঙ্গিত পেতে লাগল। তারপর হঠাৎ মুখখানা তার হাসিতে ভরে গেল।

'এবার চিনেছি। আপনার কাছে একনমিকস্ পড়তাম। এখন কি করছেন

সার ?'

'বাড়িতে বসে নিজর কাছে একনমিকস্ পড়ছি।'

সেক্রেটারী হাসলেন, 'কিন্তু সার সার কোরো না তারক, লোকে হাসবে।'

চারিদিকে তাকিয়ে তারক অসন্তুষ্ট হল। কেউ হাসছে না, সকলের মুখ শুধু সস্মিত। সেটাও হাসির পর্যায়ে পড়ে,—বিশুদ্ধ সভ্য হাসি। তাকে কেউ অপমান করতে চায় না, ঠাট্টা করতে চায় না, বরং হাসি মুখে পিঠ চাপড়ে প্রশ্রয় দিয়ে আপন করতে চায়। গেঁয়ো ভাবছে না কি সকলে তাকে ? আনাড়ি ভাবছে এসব পার্টির ব্যাপারে ?

গম্ভীর মুখে ধীরে ধীরে তারক উঠে দাঁড়াল। কথাগুলিতে অনাবশ্যক জোর দিয়ে বলল, 'সার, আমার আপত্তি আছে সার। আপনাকে যদি সার না বলে কমরেড বলতে হয়, সার, আমি এখানে থাকতে চাই না সার।'

এ যেন একেবারে সন্ধি সম্পর্কে মিত্রপক্ষের ঘোষণা, হয় এস্পার নয় ওস্পার, মাঝামাঝি রফা নেই ! বিস্মিত দৃষ্টিতে সকলে এই উদ্ধত অমার্জিত অকুণ্ঠ গোয়ার্তুমির কমিক অভিনেতাকে দেখতে থাকে।

সেক্রেটারী গম্ভীর মুখে উদাসভাবে বলেন, 'তা তোমার যা ইচ্ছা তাই বোলো। এবার বসো তারক। দরকারী কাজটা সেরে নি।' কনফারেন্সের জন্য প্রস্তাবের খসড়াটি তিনি ধীরে ধীরে পাঠ করলেন। কেউ যে বিশেষ মন দিয়ে শুনল তা নয়, কারণ ওটা সকলের প্রায় মুখস্থ হয়ে গিয়েছিল। মহকুমা সহর-ঘেঁষা গাঁয়ে বাস করেও এলোমেলো ছাড়া ছাড়া ভাবে এই কথাগুলি তারকও প্রায় সমস্তটাই শুনেছিল। কংগ্রেসের নীতির সমালোচনা করে, কংগ্রেসের আগষ্ট প্রস্তাব প্রত্যাহার ও জেলের বাইরে এসে নতুন নীতি গ্রহণ করার দাবী জানিয়ে দেওয়াই প্রস্তাবের মূল কথা।

সকলেই প্রস্তাবটি গ্রহণ করল, নিশীথ পর্যন্ত। সে শুধু একবার জানিয়ে দিল যে প্রস্তাবটি সে সমর্থন করে না, তবে পার্টির খাতিরে গ্রহণ করল। এই নিয়ে একটু গোলমাল হল তারপর, সমর্থন না করেও প্রস্তাব গ্রহণ করার সঙ্গতি অসঙ্গতি নিয়ে। সিদ্ধান্ত যে কি হল শেষ পর্যন্ত কিছুই তারক বুঝতে পারল না। তারকের সমর্থন অসমর্থনের কোন প্রশ্নই ছিল না, সে শুধু দর্শক, তার কোন অধিকার নেই এ ব্যাপারে কথা বলার। কিন্তু রীতিনীতি জানতে বা মানতে তো তখন পর্যন্ত শেখেনি তারক, নির্বিবাদে সে তাই সোজা স্পষ্ট ভাষায় এক প্রশ্ন করে বসল, 'আপনারা কি

কংগ্রেসের বিরুদ্ধে প্রোপাগাণ্ডা চালাবেন? কংগ্রেসকে গালাগালি দেবেন?'

সেক্রেটারী সংক্ষেপে জবাব দিলেন, 'না। গালাগালি দেওয়া আমাদের পেশা নয়।'

'রামবাবুও তাই বলেছিলেন আমাকে। আপনারা শুধু তাহলে একটা প্রস্তাব পাশ করাতে চান? এর পেছনে কাজের কোন প্ল্যান নেই?'

সেক্রেটারী পূর্বতন ছাত্রের জেরায় একটু বিরক্ত হলেন।

—'তুমি কিছু না জেনেই তর্ক করছ তারক। কাজ তো আমাদের চলছেই।'

'তবে একটা কনফারেন্স ডেকে এ প্রস্তাব পাশ করার দরকারটা কি ছিল বুঝতে পারছি না সার।'

এবার নিশীথ বলল, 'আপনার কথা খানিকটা ঠিক তারকবাবু। তবে এভাবে প্রসিড করা হয় মেথড রক্ষার জন্য। একটা পাবলিসিটি হয়, দশজন আমাদের পলিসি জানতে পারেন।'

মনোজিনী হাসবার চেষ্টা করে বলল, 'থাক্, থাক্। ও সব পরে আপনাকে বুঝিয়ে দেব তারকবাবু।'

মনোজিনীর বিষাদ-করুণ মুখে সেই অপূর্ব হাসি দেখে তারক একবার ভাবল, থাক তবে। এদের খানিক সমারোহের সঙ্গে প্রস্তাব পাশ করানোর মতই কি আর লাভ হবে তার এই বাদ-প্রতিবাদে। কিন্তু তাকে চাকরী করতে হবে এই চিন্তার সঙ্গে এদের পার্টিতে যোগ দিতে হবে এ চিন্তাও তার মনে অবিরাম পাক খাচ্ছিল, অসংখ্য প্রশ্ন কিলবিল করছিল তার মনে। চুলকানির চেয়েও অবাধ্য হয়ে উঠেছিল প্রশ্নগুলি।

সে তাই মনোজিনীর জবাবে নিজেও একটু হাসি ফুটিয়ে তুলবার চেষ্টা করে বলল, 'সোজা মোটা কথাটাই বুঝতে পারছি না, পরে আর কি বুঝিয়ে দেবেন! কাজ যেমন চলছে তেমনি চলবে, আপনারা যেমন আছেন তেমনি থাকবেন, মিছে-মিছি কনফারেন্স ডেকে পয়সা খরচ করা কেন? প্রস্তাবটিতে বলতে গেলে কিছুই নেই। আপনারা যে কংগ্রেসের নীতি সমর্থন করেন না, জেলের বাইরে থেকে আপনাদের কাজ করাটাই তার মস্ত প্রমাণ! পলিসি জোর গলায় ঘোষণা করলেই লোকে বুঝবে কংগ্রেসের পলিসি আপনারা মানছেন না। একটা উদ্দেশ্যহীন কনফারেন্স ডেকে লাভ কি?'

কে একজন বলল, 'সে আপনি বুঝবেন না।'

তারক আন্দাজে বক্তার দিকে মুখ ফিরিয়ে বলল, 'কেন বুঝব না? রামবাবু অকারণে কিছু করেন না। কেন করেন না সেটা বুঝি। আপনাদেরটা বুঝব না কেন? রামবাবু কথনো জেনে শুনে এমন কনফারেন্স ডাকেন নি, যা সম্পূর্ণ নিষ্ফল হতে বাধ্য।'

মিলের রঙীন শাড়ী পরা একটি মোটা মেয়ে বলল, 'আপনি খোকার মত কথা বলছেন। রামবাবু কনফারেন্স ডাকবেন মানে? তাঁর কতটুকু এরিয়া! হেড-কোয়ার্টার্স থেকে কনফারেন্স ডাকা হয়।'

পুষ্প দাঁত দিয়ে নখ খুঁটছিল, গরম ঘরের ফোকর দিয়ে গলিয়ে একটু ঠাণ্ডা বাতাস ঢোকার মত ছেলেমানুষ পুষ্প হঠাৎ বলে বসল, 'প্রস্তাবের কথা বাদ দিন না তারকদা। কনফারেন্সে সকলে একত্র হবে তো, চাদ্দিকে যারা ছড়িয়ে রয়েছে? সেটা বুঝি কম হল!'

'তা বটে। সেটা ঠিক।' বলে শেষ পর্যন্ত পুষ্পর কাছে হার মেনে তারক বসল।

তারক একদিকে খুশি হয় এই ভেবে যে পার্টি কংগ্রেসকে গাল দেবে না। শৈশব থেকে সে অন্ধ প্রীতি দিয়ে এসেছে কংগ্রেসকে। নতুন চিন্তার প্রধান ধারা থেকে ঘটি ও কলসী ভরে অনেক নমুনা তার কাছে পাঠিয়ে দিয়েছে যুগ, ভাবতে শেখার লাঙল-চষা মন তা শুষে নিতে বিলম্ব করে নি। কিন্তু হায়রে মন না মতি মানুষের, গেঁয়ো সতীর মত ভেতরে কে গোঁ ধরে আছে ফসল ফলাবে সেই একজন,—অবশ্য ঘটি কলসীতে সেচে নয়, বাঁয়ের মেঘের ধারা বর্ষিয়ে।

তারক বুঝতে পারে না কংগ্রেসকে বাইরে আনতে এত ব্যস্ত কেন এরা, এত অধীর কেন? এরা কেন অবাস্তব অর্থহীন পরিকল্পনা নিয়ে ব্যস্ত হয়ে থাকবে বর্তমানে? আর তো কোন পথ নেই কংগ্রেসের। যে নামে হোক, যে ভাষায় হোক, যে পদ্ধতিতে হোক, এদের মূলনীতি গ্রহণ করতেই হবে কংগ্রেসকে, যে পথে চলতে এরা এত ব্যাকুল সেই পথেই হবে কংগ্রেসের গতি। তারকের কাছে এই সম্ভাবনা অপরিহার্য। ছোট ছোট পার্টির জন্ম, ভেদাভেদ, দলাদলি গালভরা নাম দিয়ে দল গঠন, এসব তারককে তার মহকুমা-ঘেঁষা গাঁয়ে এতটুকু বিচলিত করতে পারে নি। যুদ্ধোত্তর ভবিষ্যতে নতুন ভাববন্যার আবির্ভাবে এতই দৃঢ় তার

মতো এই নিষ্ক্রিয়তার মূল উৎস হচ্ছে, বর্তমান জগতের বাস্তব পরিস্থিতিতে প্রগতিশীল শিল্পী ও সাহিত্যিকদের ভূমিকা সম্পর্কে আমাদের দ্বিধা-সংশয়হীন সঠিক দৃষ্টিভঙ্গির অভাব। আদর্শগত দ্বিধাসংশয় দেশের সংস্কৃতির ক্ষেত্রে প্রগতিশীল শক্তির বিরাট অভ্যুত্থান সম্পর্কে আমাদের দৃষ্টিকে মোহাচ্ছন্ন করে রেখেছে। সাংস্কৃতিক আন্দোলনকে আমরা প্রগতির ক্রমবিকাশের পথে এগিয়ে এনেছি সত্য, কিন্তু এগিয়েছি আমরা দ্বিধাগ্রস্তভাবে, বাস্তবতার দ্রুত রূপান্তরের অনেকখানি পিছনে পিছনে। আদর্শ ও বাস্তবের সমন্বয় করতে, সত্যোপলব্ধির আলোতে আজকের দিনে প্রগতিশীল শিল্পী ও সাহিত্যিকদের লক্ষ্য কি, কর্তব্য কি, এ বিষয়ে দ্বিধাহীন, আপোষহীন শাণিত তীক্ষ্ণ আহ্বান, সংঘ দিতে পারেনি।

সংঘের গত কয়েক বছরের ইতিহাস সমগ্র দৃষ্টিতে বিচার করলে এই দুর্বলতার সুস্পষ্ট চেহারা এবং এই দুর্বলতা সত্ত্বেও, প্রগতিশীল চিন্তাধারা ও আন্দোলনের অভূতপূর্ব প্রসার আমাদের কাছে ধরা পড়ে।

যুদ্ধের সময় সংঘের ফ্যাসি-বিরোধী আন্দোলনের প্রসার লাভ ও শক্তিশালী বৃহৎ সংগঠন গড়ে ওঠা, বিস্ময়কর দ্রুততার সঙ্গে সংঘটিত হয়। এই সাফল্যের একটি বিশেষ তাৎপর্য আজ আমাদের লক্ষ্য করা প্রয়োজন। ১৯৪৪ সালের গোড়ার দিকে সংঘের কেন্দ্রীয় শাখার সভ্যসংখ্যা ছিল মাত্র ৭৫ জন—এক বছরের মধ্যে এই সংখ্যা দাঁড়ায় ৪৪২ জন ; সংঘের শাখা ছিল মাত্র ২টি, বাংলার বিভিন্ন জেলায় সক্রিয় ১৪টি শাখা গড়ে ওঠে।

কেন্দ্র ও শাখাগুলির মোট সভ্যসংখ্যা হাজারের উপরে উঠে যায়। কলিকাতা ও মফঃস্বলে বহু সাংস্কৃতিক সভা, শিল্প-সাহিত্য ও সমাজ-জীবনের সম্পর্ক নিয়ে আলোচনা, পুস্তক প্রকাশ, লাইব্রেরী পরিচালনা প্রভৃতি নানা কাজের মধ্যে আন্দোলন অসাধারণ শক্তি সঞ্চয় করে।

কেবল বাংলায় নয়, সারা ভারতে ফ্যাসি-বিরোধী আন্দোলনের মধ্যে সংঘের সর্বভারতীয় বিরাট সংগঠন গড়ে ওঠে।

এই অসাধারণ সাফল্যের কারণ খুঁজতে গিয়ে আমরা দেখতে পাই, আদর্শ ও আন্দোলন সম্পর্কিত একটি সহজ সত্যই আরেকবার প্রমাণিত হয়েছিল এই সাফল্যের মধ্যে যে, আদর্শ ও সংগঠন পরস্পর নিরপেক্ষ নয়। আদর্শে খুঁত থাকবে, অথচ সংগঠন নিখুঁত হবে, বা সংগঠনে খুঁত রেখেও নিখুঁত আদর্শ সার্থক

হবে, এটা অসম্ভব। আদর্শ ও সংগঠন বা আন্দোলন পরস্পরের পরিপোষক ও পরিপূরক ; অবিচ্ছিন্ন, অচ্ছেদ্যভাবে জড়িত। সমাজ-জীবন ও শিল্প-সাহিত্যের সম্পর্কে মার্ক্সিস্ট দৃষ্টিভঙ্গি কি তখন আমাদের নিখুঁত ছিল ? আজকের চেয়ে পরিষ্কার ধারণা ছিল শিল্পী ও সাহিত্যিকের সামাজিক দায়িত্ব সম্পর্কে ? তা নয়, দৃষ্টি তখন আমাদের অনেকখানি ঝাপ্সাই ছিল, আদর্শগত সমগ্রতার দিক থেকে।

কিন্তু তখনকার পরিস্থিতিতে, পৃথিবীব্যাপী সংকটের সীমাবদ্ধ বাস্তবতায় আমাদের সাংস্কৃতিক আন্দোলনের মূল আদর্শ ও লক্ষ্য ছিল নির্ভুল। সোভিয়েটের নেতৃত্বে ফ্যাসিস্ট শক্তির বিরুদ্ধে পৃথিবীব্যাপী সংগ্রাম চলার সময় প্রগতিবাদী শিল্পী ও সাহিত্যিকের একমাত্র কর্তব্য সুনির্দিষ্ট হয়ে গিয়েছিল—তার সবটুকু সৃজনীশক্তি দ্বিধাহীন চিত্তে ফ্যাসিবাদের উচ্ছেদ সাধনে প্রয়োগ করা।

অবস্থার পরিবর্তন ঘটায় ১৯৪৫ সালে তৃতীয় বার্ষিক সম্মেলনে, ফ্যাসি-বিরোধী লেখক ও শিল্পী সংঘ নাম পরিবর্তন করে প্রগতি লেখক ও শিল্পী সংঘ নাম রাখা হয়। পরিবর্তিত অবস্থায় আমাদের আদর্শগত সামগ্রিক ও সঠিক দৃষ্টিভঙ্গির প্রয়োজন ক্রমে ক্রমে জরুরী হয়ে ওঠে। শিল্প ও সাহিত্যের ফর্ম কন্টেন্ট থেকে শুরু করে সামাজিক ভূমিকা পর্যন্ত নানা বিষয়ে, এত প্রশ্ন ও সংশয়ের সম্মুখীন আমাদের হতে হয় যে, মার্ক্সবাদের বিজ্ঞানসম্মত বিচারের ভিত্তিতে প্রগতি আন্দোলনের নির্ভুল ও সর্বাঙ্গীন আদর্শ স্থির করা অপরিহার্য হয়ে দাঁড়ায়।

এই চেতনার তাগিদে, সংঘের বিভিন্ন সভার ও সাপ্তাহিক বুধবারের বৈঠকে এবং 'পরিচয়' ও অন্যান্য প্রগতিবাদী পত্রিকায়, বক্তৃতা, আলোচনা ও প্রবন্ধের মাধ্যমে সঠিক মার্ক্সবাদী দৃষ্টিভঙ্গি গড়ে তোলার প্রচেষ্টা আরম্ভ হয়। শিল্পী সাহিত্যিক ও সংঘের অন্যান্য সভ্যদের বড় একটি অংশের মধ্যে আদর্শের দিকটা সম্পর্কে পরিষ্কার ধারণা গড়ে তোলার জন্য বিশেষ আগ্রহ এবং উৎসাহ দেখা যায়। দৃষ্টিভঙ্গির ক্রমবিকাশের সঙ্গে এই আগ্রহ ও উৎসাহ। অন্যদিকে, দৃষ্টিভঙ্গিকে সাফ করার এই আন্তরিক প্রচেষ্টার মধ্যে বুর্জোয়া মনোবৃত্তি সম্পন্ন সুবিধাবাদী কিছু কিছু শিল্পী সাহিত্যিকের মানসিক দৈন্য প্রকট হয়ে যায়। ক্রমে ক্রমে সংঘ থেকে সরে গিয়ে এঁরা প্রগতি-বিরোধী ভূমিকা গ্রহণ করেন।

শিল্প ও সাহিত্যের থিয়োরীর দিকটা সম্পর্কে আমাদের এই ঝোঁক, অপ্রয়োজনীয় বুদ্ধিবিলাস ছিল না, এদিকে আরও বেশি সক্রিয়তা ও উৎসাহেরই বরং প্রয়োজন

ছিল। আর্ট ও সমাজ সম্পর্কে সঠিক মার্ক্সবাদী দৃষ্টিভঙ্গি গড়ে তোলার এই অভিযানের মধ্যে সুস্পষ্ট হয়ে ওঠে এক নিষ্ঠুর সত্য—বিদেশী শাসক কত যত্ন আর অধ্যবসায়ের সঙ্গে তার পদানত দেশের মানুষগুলির চিন্তাজগতে, পুরনো মৃত যুগের কত বিভ্রান্তির জঞ্জালকে, কত অন্ধ সংস্কারকে জীইয়ে রাখে—স্বাধীন দেশে কালের গতির সঙ্গে আপনা থেকে যা ধুয়ে মুছে যায়।

আমাদের মানসজগতের ঔপনিবেশিক নিয়ন্ত্রণে সযত্নে রক্ষা করা বহু সংস্কার ও বিশ্বাসের মূলগুলি উপড়ে ফেলার জন্য, থিয়োরী নিয়ে ঘাঁটাঘাঁটি করার অফুরন্ত প্রয়োজন আছে। আমাদের ত্রুটি এদিকে ঘটেনি, আমাদের ভুল হয়েছে অন্যদিকে। দেশে এবং আন্তর্জাতিক ক্ষেত্রে বাস্তব অবস্থার দ্রুত রূপান্তর সম্পর্কে একেবারে উদাসীন না থাকলেও, এদিকে যতখানি মনোযোগ দেওয়া, এই বাস্তবতাকে যতখানি গুরুত্ব দেওয়া একান্তভাবে জরুরী ছিল, আমরা তা দিইনি। আমাদের গলদ থেকে গিয়েছিল—প্রতি পদক্ষেপে বাস্তবের সঙ্গে মিলিয়ে না দিলে আদর্শগত বিভ্রান্তি বা মোহ থেকে যে মুক্ত থাকা যায় না—এই সহজ সত্যের উপলব্ধিতে।

শ্রেণীসংগ্রাম, শ্রমিকশ্রেণীর বিপ্লবী ভূমিকা এবং সোভিয়েটের নেতৃত্বে জগতে ধনতন্ত্রের অবসান ও নূতন সমাজ-ব্যবস্থার প্রতিষ্ঠা, এদেশে বুর্জোয়া শ্রেণীর, প্রগতিশীল ভূমিকা শেষ হওয়ার সঙ্গে সঙ্গে প্রতিক্রিয়ার শিবিরে যোগদান—এই সব সত্যকে সচেতনভাবে গ্রহণ করেও, সংস্কৃতির ক্ষেত্রে এই সব সত্যের বাস্তব অভিব্যক্তি যে এক হওয়া উচিত, সে বিষয়ে আমাদের বিভ্রান্তি থেকে গিয়েছিল। সমস্ত জগৎ দুটি বিরোধী শিবিরে বিভক্ত হয়ে যাওয়ার ফলে সংস্কৃতির ক্ষেত্রেও যে তার প্রতিফলন ঘটবে প্রগতি ও প্রতিক্রিয়ার একইরূপ আপোষহীন সংঘাতের মধ্যে, প্রগতিশীল চিন্তাধারাকে চেপে মারার বহুরূপী প্রত্যক্ষ ও প্রচ্ছন্ন অভিযান প্রবলতর হয়ে উঠতে থাকবে—এ বিষয়ে আমরা সম্পূর্ণ সচেতন হতে পারিনি।

আমরা তাই সাংস্কৃতিক আন্দোলনে পুরনো ধারার জের টেনে এসেছি। শ্রমিক ও বিপ্লবী জনসাধারণের নূতন সংস্কৃতি গড়ে তোলার কাজে এগোতে এগোতেও বজায় রাখতে চেয়েছি বুর্জোয়া জগতের সঙ্গে ভাবগত আত্মীয়তা। আমরা যে সচেতনভাবে, সক্রিয়ভাবে এবং সম্পূর্ণরূপে একমাত্র শ্রমিকশ্রেণী ও বিপ্লবী জনসাধারণের পক্ষে, সোভিয়েটের পক্ষে,—দৃঢ় কণ্ঠে একথা ঘোষণা করতে আমরা

ইতস্তত করেছি।

সংঘ একদিকে যেমন বিভিন্ন সাংস্কৃতিক কার্যকলাপের মধ্যে বাংলার সর্বশ্রেষ্ঠ প্রগতিশীল প্রতিষ্ঠানের ভূমিকা বজায় রেখে অগ্রসর হয়েছে, অন্যদিকে তেমনি এই দ্বিধাগ্রস্ততার পরিচয়ও দিয়ে এসেছে।

দাঙ্গাহাঙ্গামা যখন প্রচণ্ডতম হয়ে দাঁড়ায়, তখন কিছুদিন ছাড়া সংঘ কোনদিনই নিষ্ক্রিয় থাকেনি। সংঘের সাধারণ নিয়মিত কাজের মধ্যে সোমেন চন্দ লাইব্রেরী ও পাঠাগার পরিচালনা, এবং বুধবারের বৈঠক বিশেষভাবে উল্লেখযোগ্য। অন্যান্য বহু সাংস্কৃতিক প্রতিষ্ঠানের আহ্বানে, বিশিষ্ট সাহিত্যিক ও প্রগতিশীল বুদ্ধিজীবী বক্তা পাঠাবার ব্যবস্থাও সংঘ বরাবর করে এসেছে। দাঙ্গার সময়, সংঘের উদ্যোগে ও পরিচালনায় শিল্পী ও সাহিত্যিকদের বিরাট দাঙ্গা-বিরোধী অভিযান গঠন এবং শ্রমিকশ্রেণীর দাঙ্গা-বিরোধী চেতনাকে শিল্পে সাহিত্যে, চিত্র ও রচনার মধ্যে রূপায়ণ, এবং শিল্পী সাহিত্যিকদের ঐক্যবদ্ধ সভা ও শোভাযাত্রায় সাংস্কৃতিক অভিব্যক্তি দেওয়া, আমাদের সংঘের পক্ষেই সম্ভব ছিল। এই সময় (১৯৪৬) বঙ্গীয় সংস্কৃতি পরিষদ স্থাপনের প্রচেষ্টা করা হয়। অপর দিকে ১৯৪৭-এর পনেরোই আগস্ট ইউনিভার্সিটি ইনস্টিটিউট হলে, সর্বদলীয় শিল্পী সাহিতিকদের সাংস্কৃতিক ঐক্যমূল্য দিতে বিরাট সভার অনুষ্ঠান করে, শ্রেণীস্বার্থে বিভক্ত জগতে সংস্কৃতির ক্ষেত্রে অবাস্তব ও অসম্ভব সর্বদলীয় ঐক্যের প্রতি মোহের পরিচয়ও সংঘ দিয়েছিল। সংস্কৃতির ক্ষেত্রে প্রগতি ও প্রতিক্রিয়ার দুটি বিরোধী ধারাও স্পষ্ট থেকে স্পষ্টতর হয়ে উঠতে থাকে, রাজনীতির ক্ষেত্রে তথাকথিত স্বাধীনতা পাওয়া সম্পর্কে শ্রমিক ও জনসাধারণের মোহভঙ্গের প্রতিক্রিয়া শিল্প ও সাহিত্যের ক্ষেত্রে এই দুটি ধারায় বিরোধীরূপ,—প্রগতিশীল ও প্রতিক্রিয়াশীল রূপ—প্রকট হয়ে ওঠে। 'আর্ট ফর আর্ট্স সেক'-এর পন্থী শিল্পী ও সাহিত্যিকের নিরপেক্ষতায় বিশ্বাসী কয়েকজন নামকরা ব্যক্তির সঙ্গে, সংঘের প্রগতিবাদী সভ্যদের মতের সংঘাত তীব্র হয়ে ওঠে। সংঘ দৃঢ়তার সঙ্গে এই ভ্রান্তমতের বিরোধিতা করে। প্রগতিবিরোধী এই সাহিত্যিকেরা সংঘ থেকে সরে গিয়ে সংঘকে তীব্রভাবে আক্রমণ করে নিন্দা ও মিথ্যাপ্রচারের অভিযান শুরু করেন।

প্রকৃতপক্ষে, প্রগতিবিরোধী রাজনৈতিক দলগুলির বিভিন্ন "সাংস্কৃতিক" পত্রিকা এবং প্রতিক্রিয়াশীল লেখকদের সংগঠন এই সময় আমাদের সংঘের বিরুদ্ধে তীব্র

আক্রমণ আরম্ভ করে।

আমাদের সংঘের বিরোধিতার উদ্দেশ্যে স্থাপিত 'কংগ্রেস সাহিত্য সংঘ' সক্রিয় হতে চেষ্টা করে। কিন্তু মৃত সংস্কৃতির জের টেনে প্রগতিশীল নূতন ও জীবন্ত সংস্কৃতির বিরোধিতায় নামার অর্থই, ভাব ও প্রেরণার অসীম দৈন্য—এই দৈন্য নিয়ে কোন সংঘ প্রাণবান ও সক্রিয় হতে পারে না। 'কংগ্রেস সাহিত্য সংঘ' তাই বারবার মাথা তুলতে চেয়ে ঝিমিয়ে গিয়েছে।

আমাদের সংঘ সুদৃঢ় আত্মবিশ্বাসের সঙ্গে এই আক্রমণের প্রতিরোধ করেছে—'পরিচয়' এবং অন্যান্য প্রগতিবাদী পত্রিকায় সাহায্যে এবং সাংস্কৃতির অনুষ্ঠান প্রভৃতির আয়োজন করে। প্রগতিশীল মতবাদের প্রচারে 'পরিচয়'-এর ভূমিকা বিশেষভাবে উল্লেখযোগ্য। সংস্কৃতির ক্ষেত্রে প্রগতি-বিরোধী ধারা প্রবল হবার পর 'পরিচয়'-এর সম্পাদকীয় নীতির যে পরিবর্তন করা হয়, এবং যে দৃঢ়তার সঙ্গে এ নীতি অনুসরণ করা হয় তা বিশেষ অভিনন্দনের যোগ্য।

বিরোধীপক্ষের প্রবল আক্রমণের বিরুদ্ধে আমাদের সংঘ প্রশংসনীয় দৃঢ়তার পরিচয় দিয়েছে, কিন্তু প্রতিরোধ গড়ে তুলবার সক্রিয় প্রচেষ্টা সম্পর্কে সংঘ সম্পূর্ণ সচেতন হতে পারেনি। বুর্জোয়া ভাবধারার মোহ সম্পূর্ণ কাটিয়ে উঠতে না পারায় সংস্কৃতির ক্ষেত্রে প্রগতির ধারা আজ কতদূর শক্তিশালী—সংঘের পুরোপুরি সে ধারণা জন্মায়নি, এবং এই শক্তিকে ঐক্যবদ্ধ রূপ দেবার দায়িত্ব পালনে উদাসীনতা থেকে গিয়েছে। বর্তমান যুগে শ্রমিকশ্রেণী ও জনসাধারণের বিপ্লবী চেতনা যখন যতদূর অগ্রসর হয়, সংস্কৃতির ক্ষেত্রে প্রগতিশীল ধারার ততখানি শক্তিশালী হবার সম্ভাবনাও সেই সঙ্গে সৃষ্টি হয়ে যায়। বাংলার শিল্প সাহিত্যের ক্ষেত্রেও নূতন সংস্কৃতির দুর্বার জোয়ার আনার সম্ভাবনা সৃষ্টি হয়ে আছে বহুমুখী বিক্ষিপ্ত প্রগতিশীল ধারাগুলির মধ্যে। আমরাই গাফিলতি করে এতদিন ধারাগুলিকে একত্র করে জোয়ার সৃষ্টি করতে পারিনি।

গত এক বৎসর প্রতিক্রিয়ার আক্রমণ, নিন্দা ও অপপ্রচারের স্তর অতিক্রম করে, প্রগতিশীল লেখক, শিল্পী, সাংস্কৃতিক কর্মী ও প্রতিষ্ঠানের উপর সরকারী নির্যাতনের স্তরে পৌঁচেছে। সংঘের বিশিষ্ট সভ্য শ্রীগোপাল হালদার, শ্রীহীরেন্দ্রনাথ মুখোপাধ্যায় ও শ্রীসুভাষ মুখোপাধ্যায় আজ বহুদিন বিনা বিচারে আটক হয়ে আছেন। সংঘের কেন্দ্রীয় আপিসে একাধিকবার পুলিসের পদার্পণ ঘটেছে,

কয়েকটি শাখায় সার্চ করে উৎসাহী কর্মীকে গ্রেপ্তার করা হয়েছে। প্রগতিশীল প্রতিষ্ঠান গণনাট্য সংঘ এবং সোভিয়েট সুহৃদ সংঘও পুলিসের কৃপালাভ থেকে বঞ্চিত হয়নি।

এই আক্রমণের প্রতিরোধে সংঘের উদ্যোগে 'সংস্কৃতি স্বাধীনতা পরিষদ' স্থাপিত হয়। বুদ্ধিজীবীদের সামনে সংস্কৃতির এই নতুন সংকটের স্বরূপ তুলে ধরা ও জোরালো প্রতিবাদ সৃষ্টি করার কাজে 'সংস্কৃতি স্বাধীনতা পরিষদে'র ভূমিকা বিশেষভাবে উল্লেখযোগ্য।

যুদ্ধাবসানের পর আন্তর্জাতিক ক্ষেত্রে অবস্থার দ্রুত রূপান্তর হয়েছে। আজ সোভিয়েটের বিরুদ্ধে আমেরিকার নেতৃত্বাধীনে সাম্রাজ্যবাদী শক্তিগুলি সংঘবদ্ধ হয়ে নূতন বিশ্বযুদ্ধের প্রকাশ্য প্রচারের রূপ নিয়েছে। এই সোভিয়েট বিরোধিতা রাজনীতির ক্ষেত্র অতিক্রম করে সংস্কৃতির ক্ষেত্রেও ফ্যাসিস্ট দমননীতিতে পরিণত হতে আরম্ভ করেছে। তাই, যেটুকু মোহ ও জড়তা অবশিষ্ট ছিল আজ তা ঝেড়ে ফেলবার জরুরী প্রয়োজন দেখা দিয়েছে।

সন্দেহ নেই আমরা তা পারবো। প্রগতির অভিযান সকল বাধা ঠেলে সরিয়ে এগিয়ে যাবে।

বাংলায় ভারতীয় প্রগতি লেখক ও শিল্পী সংঘের একটি হিন্দী ও একটি উর্দু শাখা আছে। এই শাখা দুটির সঙ্গে এতদিন আমাদের প্রায় কোন যোগাযোগই ছিল না, অল্পদিন হয় এঁদের সঙ্গে আমাদের সংযোগ স্থাপিত হয়েছে। তাই এই প্রতিষ্ঠান দুটির নাম উল্লেখ করেই ক্ষান্ত হতে হচ্ছে।

বহু প্রগতিশীল প্রতিষ্ঠান, পত্রিকা ও ব্যক্তির কাছ থেকে প্রগতি লেখক ও শিল্পীসংঘ নানাভাবে সাহায্য ও সহযোগিতা লাভ করেছে। আমরা সহযাত্রী, আমাদের মধ্যে ঋণ স্বীকার ও কৃতজ্ঞতা প্রকাশের ব্যবধানটুকুও আমরা রাখতে চাই না। [ ২২-৪-৪৯ ]

# বাংলা প্রগতি সাহিত্যের আত্মসমালোচনা

পৌষ, ১৩৫৩ সংখ্যা "পরিচয়ে" প্রকাশিত "বাংলা প্রগতি সাহিত্যের আত্ম-সমালোচনা" শীর্ষক প্রবন্ধটি আমি সমগ্রভাবে প্রত্যাহার করছি। এদেশে শ্রেণী সংগ্রামের বর্তমান পর্যায় সম্পর্কে আমার পূর্ববর্তী প্রাপ্ত ধারণার ফলেই তার জন্ম।

এরূপ প্রত্যাহার ঘোষণার প্রয়োজন হবে ভাবিনি। আমার ধারণা ছিল নতুন দৃষ্টিভঙ্গিতে মূল বিষয়টি সমগ্রভাবে পুনর্বিবেচনাসাপেক্ষ এবং এ লেখাটিও বাতিল বলে বিবেচিত হবে। প্রশ্নটা সামগ্রিক বিচারের, সুতরাং গুরুতর ভুল সত্ত্বেও কোন লেখায় কোন্ কোন্ সঠিক কথা বলা হয়েছে সেটা তুলে ধরবার চেষ্টা নিরর্থক এবং অনুচিত। সব কিছু বাতিল হোক বা না হোক, সব কিছুই নতুনভাবে বিচার করতে হবে। আনুষঙ্গিক বা আংশিক সত্য যদি বলা হয়ে থাকে, তার স্থান হবে ভুলভ্রান্তি সংশোধন করা ও নতুনভাবে বিচারের ভিত্তিতে লেখা প্রবন্ধে।

দেখা যাচ্ছে, অনেকের ধারণা এই যে, আমি এখনও উপরোক্ত প্রবন্ধের মতামত আঁকড়ে আছি। পুনর্বিবেচনার জন্য তাই এই প্রত্যাহার ঘোষণার প্রয়োজন হলো।

আমার এই প্রবন্ধটি সম্পর্কে ফাল্গুনের "পরিচয়ে" সিতাংশুবাবুর আলোচনা প্রকাশিত হয়েছে। লেখাটি মার্ক্সবাদের বিজ্ঞানসম্মত আলোচনা পদ্ধতিকে, বৈঠকী তার্কিকের যেন-তেন-প্রকারেণ বিপক্ষকে (?) ঘায়েল করার স্তরে নামিয়ে আনার একটি নিদর্শন বলে মনে হয়েছে। লেখাটি নিয়ে বিশদ আলোচনার কোন প্রয়োজন নেই। আমি শুধু লেখাটির প্রথম প্যারাটির বিচার করবো, এবং ব্যক্তিগত আক্রমণাত্মক দু'একটি অপ্রাসঙ্গিক অভিযোগের জবাব দেবো। কোন লেখার প্রথম প্যারা থেকেই যদি প্রমাণ করা যায় যে, সমালোচক তাঁর আলোচ্য প্রবন্ধটি ভালো করে না পড়েই মার্ক্সবাদের উদ্ধৃতি-ভূষিত আলোচনাটি লিখে ফেলেছেন, তখন সমস্ত লেখাটি নিয়ে মাথা ঘামাবার প্রয়োজন থাকে কি?

ঐতিহ্য সম্পর্কে আমার একটি মত ছিল, রবীন্দ্র গুপ্ত ঐতিহ্য বিচারের যে নতুন 'ভিত্তি' সরবরাহ করেন, আমি সেটা গ্রহণ করি। এই প্রসঙ্গে আমার আগের মতটা কি ছিল তার বিবরণ আমার প্রবন্ধে দাখিল করি। "আমার মতটা কি

ছিল এবং কিভাবে আমি রবীন্দ্র গুপ্তের মত গ্রহণ করেছি একটু বলা দরকার।”

[ পরিচয়, পৌষ, পৃঃ ৩৬ ]

সিতাংশুবাবুকে পায় কে! নতুন মত গ্রহণের আগে আমার পুরনো মত কি ছিল তার বিবরণ থেকে উদ্ধৃতি তুলে তিনি দেখিয়ে দিয়েছেন, আমি কেমন নতুন একটা মত মেনে নিয়েও তার বিরোধী কথা লিখছি!

আরও আছে, প্রথম প্যারাতেই আছে। প্যারার শুরুতেই সিতাংশুবাবু লিখেছেন যে, আমি “প্রকাশ রায়ের বক্তব্য রবীন্দ্র গুপ্তের লেখা” পড়ার পর মেনে নিয়েছি। এটা আংশিক সত্য অবলম্বন করে একটা মিথ্যাকে দাঁড় করাবার চেষ্টা। আমার প্রবন্ধে কি কোনরূপ অস্পষ্টতা আছে যে, শুধু ঐতিহ্য সম্পর্কে প্রকাশ রায়ের মতটা রবীন্দ্র গুপ্তের মতের ভিত্তিতে মেনে নিয়েছিলাম? প্রবন্ধের গোড়াতেই নম্বর দিয়ে লিস্ট দাখিল করেছি, প্রকাশ রায়ের কোন্ কোন্ বক্তব্য সম্পর্কে আমার কি বক্তব্য ছিল—এবং নম্বর (২নং বক্তব্য) উল্লেখ করে স্পষ্টই বলেছি যে, রবীন্দ্র গুপ্তের লেখা পড়ে কেবল ঐতিহ্য সম্পর্কে আমার মত বদলেছি। প্রকাশ রায়ের লেখাকে রবীন্দ্র গুপ্ত মোটামুটিভাবে সমর্থন করেন—আমি তা করিনি। প্রকাশ রায়ের খণ্ডিত দৃষ্টি, বামপন্থী বিচ্যুতি না দেখা, যান্ত্রিকতা, প্রভৃতির যে সমালোচনা আমার প্রবন্ধে আছে, সেটা কি তার বক্তব্যকে মেনে নেওয়ার প্রমাণ?

সিতাংশুবাবু অভিযোগ করেছেন: “এই সম্পর্কে মানিকবাবু গত প্রগতি সাহিত্য-সম্মেলনের ইস্তাহার রচনা নিয়েও কতগুলি কথা বলেছেন, যেগুলি সেই সম্মেলনের ইস্তাহার পুনর্লিখন কমিটির সভ্য হিসাবে তাঁর বলা ঠিক হয়েছে কিনা তাঁকে ভেবে দেখতে বলি।”

( পরিচয়, ফাল্গুন, পৃঃ ৪৯ )

অর্থাৎ সিতাংশুবাবু বলতে চান, কমিটির সভায় কিছু না বলে পরে আমার প্রবন্ধে ইস্তাহারটির নিন্দা করা ঠিক হয়নি। কমিটির সভ্য হিসাবে পুনর্লিখিত ইস্তাহার সম্পর্কে আমার দায়িত্ব ভুলে গিয়েছি। নিজেকে বাঁচিয়ে অন্যদের নিন্দা করা আমার অন্যায় হয়েছে।

এও আরেকটা প্রমাণ যে, সিতাংশুবাবু আমার প্রবন্ধটি ভালো করে না পড়েই সমালোচনা করেছেন। ইস্তাহারটি সম্পর্কে কাকে বা কাদের কটাক্ষ করা হয়েছে আমার প্রবন্ধে? কোথায় অস্বীকার করেছি আমার দায়িত্ব? ইস্তাহারটি মনের মতো না হলেও সেটি গ্রহণযোগ্য বলার জন্য, ভালো একটি ইস্তাহার লেখার

অক্ষমতার জন্য শুধু আমাকেই বরং আমি খোঁচা দিয়েছি। নিন্দা করেছি, "প্রগতি লেখক সংঘের সম্পাদক ও সম্মেলনের কার্যকরী সভাপতি"কে [ পরিচয়, পৌষ, পৃঃ ৪৫ ]। ইস্তাহার পুনর্লিখন কমিটির সভার বিবরণ স্মরণ আছে, কিন্তু আমিই যে ছিলাম সংঘের সম্পাদক ও সম্মেলনের কার্যকরী সভাপতি, সেটা আজ স্মরণ করিয়ে দিতে হচ্ছে সিতাংশুবাবুকে।

ইস্তাহার পুনর্লিখন কমিটির উল্লেখ আমার প্রবন্ধে নেই। উল্লেখ করলে এ স্বীকৃতিও অবশ্যই থাকতো যে, আমিও ওই কমিটির সভ্য ছিলাম।

৫১ পৃষ্ঠায় [ পরিচয়, ফাল্গুন সংখ্যা ] সিতাংশুবাবু লিখেছেন: "মানিকবাবুকে আশ্বাস দিচ্ছি তাঁকে শ্রমিক হতে হবে না, কেননা শ্রমিক হলেই সাহিত্য লেখা যায় না।"

শ্রেণী-সম্পর্ক, শ্রেণী-বিচ্যুতি, শ্রেণী-সংগ্রামে অংশ গ্রহণ ইত্যাদি বিষয়ে আমি যা বলিনি তাই আমার বক্তব্য বলে, এবং আমি যা বলেছি সেটা বিকৃত করে উপস্থিত করেছেন, তাই কি যথেষ্ট ছিল না? এ ব্যক্তিগত মিথ্যা আক্রমণ কেন? আমি শ্রমিক হতে অনিচ্ছুক, এ নির্লজ্জ ঘোষণা তো আমার লেখায় কোথাও নেই! আমার লেখায় বরং শ্রমিকশ্রেণীকেই ষোল আনা বিপ্লবী, সেরা মানুষ বলে অভিনন্দিত করা হয়েছে।

মার্ক্সবাদ লেনিনবাদ থেকে চয়ন করে নয়, সিতাংশুবাবু নিজে আমাকে আশ্বাস দিয়েছেন! অথচ শ্রমিক শব্দের মানেই তিনি জানেন না। তাই তিনি নির্বিবাদে ঘোষণা করেছেন, জগতের শ্রমিকশ্রেণীর নেতা স্টালিনও শ্রমিক নন!

বুঝতে পারা যায় যান্ত্রিক অনমনীয় দৃষ্টিভঙ্গি সিতাংশুবাবুকে কোন্ ধাঁধায় ফেলেছে: কারখানায় না খেটে কি করে শ্রমিক হওয়া যায়? শ্রমিক না হয়েও শ্রমিকশ্রেণীর নেতা হওয়া সম্ভব, যেমন স্টালিন, কিন্তু কারখানায় না খাটলে শ্রমিক হবে কোন্ যুক্তিতে?

সিতাংশুবাবু নিজেই এ সমস্যার মীমাংসা করতে পারেন। শ্রমিকশ্রেণীর বন্ধু আছেন, শ্রমিকশ্রেণীর স্বার্থ, সংগ্রাম ও চেতনা ষোল আনা নিজের করে নিয়ে শ্রমিকশ্রেণীর একজন হয়ে পড়ুন। দেখবেন, কারখানার মারফতে ছাড়া এভাবেও শ্রমিক হওয়া যায়—শ্রমিকশ্রেণীর একজন হওয়ার যুক্তিতে।

# সাহিত্য সমালোচনা প্রসঙ্গ

সম্পাদক বার বার তাগাদা দিয়েছেন, আমি বার বার সময় চেয়ে নিয়েছি। কারণ, একজন সৎ ও চিন্তাশীল ব্যক্তির "অনাগতের প্রতীক্ষায়"-এর ( নতুন সাহিত্য, চৈত্র ১৩৫৯ ) মতো প্রবন্ধকে হঠাৎ গ্রহণ বা বর্জন করার মতো বিদ্যাবুদ্ধি আমার আছে কিনা জানা ছিল না।

"নতুন সাহিত্য" সম্পাদকের অনুরোধটাও মারাত্মক—তিনি সরাসরি আমাকে কথাশিল্পীর অবশ্য পালনীয় একটি মূলনীতি লঙ্ঘন করার আহ্বান জানিয়েছেন। অচ্যুতবাবুর সমালোচনামূলক প্রবন্ধটি সম্পর্কে কোন পাণ্ডিত্যপূর্ণ গবেষণার দাবি তিনি জানাননি—ঐ প্রবন্ধে আমার সাহিত্য সম্পর্কে যে সমালোচনা আছে শুধু সে বিষয়ে আমার মতামত চেয়েছেন। অচ্যুতবাবুর বক্তব্য আমি কি ভাবে নিয়েছি এটুকু বলাই যথেষ্ট।

বন্ধুবর গোপাল হালদার তাঁর জবাবের শুরুতেই এ প্রথা চালু করে সম্পাদকের বিপদে পড়া সম্পর্কে সতর্কবাণী উচ্চারণ করেছেন।

সম্পাদকের বিপদ! অভিমানে খোঁচা লাগায় লেখকরা চটে যাবেন, এটাই কি আসল কথা? নিজের সাহিত্যের শিল্পমূল্যের বিচারটা মনঃপূত না হলেই চটে যাবেন এরকম শিশুর মতো অভিমানী লেখককে শুধু ধমক দিয়ে চটানো কেন, মেরে ধরে কাঁদালেই বা কি আসে যায়? দুটো মিষ্টি কথার লজেন্স দিলেই তো আবার তার মুখে হাসি ফুটবে!

নিজের লেখার সমালোচনা নিয়ে বাদপ্রতিবাদে নামার প্রথা চালু করার বিপদ বরং লেখকদেরই, নীতিভঙ্গের বিপদ।

নিজের বই সম্পর্কে কোন সমালোচনার জবাবে লেখকের কিছু বলা সাংঘাতিক অনিয়ম।

নিন্দা বা প্রশংসা, অন্যায় আক্রমণ বা পিঠচাপড়ানো—এ সম্পর্কে তো বটেই, বই-এর কাহিনী, আঙ্গিক, শিল্পমূল্য ইত্যাদির বিচার-বিশ্লেষণ, সমালোচনা সঠিক বা বেঠিক হয়েছে সে বিষয়েও লেখক মুখ বুজে থাকতে বাধ্য। একটি গল্প বা উপন্যাস

লিখে বাজারে ছাড়ার পর কে কোথায় কেন কিভাবে কি বলছে না বলছে লেখক নীরবে শুনে যাবেন। নির্ভেজাল সদিচ্ছা ও সৎসাহস নিয়ে নিজে ব্যাখ্যা ও বিশ্লেষণ করে, সমালোচনার ব্যাখ্যা ও বিশ্লেষণকে স্বীকৃতি দিয়ে বা প্রতিবাদ জানিয়ে লেখক কিছু বলতে গেলেই সেটা দাঁড়াবে লেখকের নিজের ব্যক্তিত্ব খাটিয়ে ও প্রচার চালিয়ে পাঠক ও সমালোচক মহল বইখানা কিভাবে নেবেন তাদের সেই স্বাধীনতায় হস্তক্ষেপ করা।

কিভাবে লিখবেন সে স্বাধীনতা লেখকের। সে লেখা বিচার করার স্বাধীনতা সকলের। এইজন্য অসৎ সমালোচকের উদ্দেশ্যমূলক সস্তা গালাগালিও লেখক নীরবে উপেক্ষা করবেন। অসৎ সমালোচককে শায়েস্তা করার দায় অবশ্য অন্যান্য সৎ সমালোচকের এবং সাহিত্য-রসিকের।

নিজের বই সম্পর্কে নীরব থাকার নীতি কিন্তু লেখকের সমালোচক হবার স্বাধীনতা হরণ করে না। সাধারণভাবে সাহিত্যের এবং অন্যের বই-এর সমালোচনা করার অধিকার তাঁর সকলের মতোই বজায় থাকে। নিজের বই সম্পর্কে সমালোচকের বিচার-বিশ্লেষণ এবং মতামত সম্পর্কে চুপ করে থাকা নিয়ম হলেও সমালোচকের স্থূল অবাস্তব ভুল বা বিকৃতিগুলি লেখক দেখিয়ে দিতে পারেন। বই-এ যা আছে সমালোচনায় তা বিকৃত করলে অথবা যা নেই তা টেনে আনলে লেখকের প্রতিবাদ জানানো দোষের নয়।

যেমন, 'ইতিকথার পরের কথা'র ' জমিদার-নন্দন" বিলাত ফেরত উচ্চশিক্ষিত নায়কের নামে অচ্যুতবাবু অপবাদ দিয়েছেন যে, "আজকে, একচেটিয়া পুঁজিবাদের যুগে" তার মাথায় "গ্রামাঞ্চলে শিল্পবিস্তার করে জনসাধারণের জীবন উন্নয়ন" করার "বালখিল্য" কল্পনা এসেছে—সে আদর্শ "প্রথম অসহযোগ আন্দোলনের পর স্বাভাবিক ছিল।"

এটা অচ্যুতবাবুর সম্পূর্ণ মনগড়া অপবাদ। বইটির কোথাও নেই যে, "জমিদার নন্দনটি"র মাথায় গ্রামাঞ্চলে শিল্পবিস্তারের কল্পনা গজিয়েছিল অথবা কাজে সে এরকম কোন চেষ্টা করেছিল।

ভালোভাবে দেখাতে পেরেছি কি পারিনি সে প্রশ্ন আমার বিচার্য নয়। কিন্তু আমার নায়কটির আসল সমস্যা কী—বইটিতে সে বিষয়ে যথেষ্ট বলা হয়েছে। নিজের 'উচ্চ শিক্ষা' নিয়ে কি করবে, উচ্চশিক্ষার মহান আদর্শের খাতিরে যৌবনের সেরা

বছরগুলি সাধনায় খরচ করে দেশবিদেশ থেকে সঞ্চয় করা বিজ্ঞানের জ্ঞান এদেশে কিভাবে কোন কাজে লাগালে কিছু পয়সাও আসবে, তার স্বপ্ন তার সাধনাও সফল হবে—এই নিয়ে আমার নায়কটি ফাঁপরে পড়েছে। শিক্ষাদীক্ষার সার্থক প্রয়োগের সুযোগ সুবিধার অভাবের চাপে একজন উচ্চ শিক্ষিত ব্যক্তির এদেশের বাস্তবতার সঙ্গে খাপ খাইয়ে খানিকটা নতুনভাবে শিক্ষা প্রচেষ্টায় নামার অর্থ গ্রামাঞ্চলে শিল্প বিস্তারের প্রচেষ্টা হবে কেন? কলকাতা থেকে দূরে নিজের সুবিধাজনক স্থানে রেলস্টেশনের ধারে কারখানা খোলার জন্য কি অচ্যুতবাবু আমার নায়কের কাজের মনগড়া অর্থ করেছেন ?

'জমিদার-নন্দন-'এ অচ্যুতবাবুর আপত্তির কারণটা বুঝলাম না। অন্য কোন ধনীর উচ্চ শিক্ষিত নন্দনকে নায়ক করলেও গুণের সার্থক প্রয়োগের সমস্যা থেকে যেত—কেবল কাহিনী, পরিবেশ ও চরিত্র হতো অন্যরকম।

অচ্যুতবাবুর সমালোচনামূলক প্রবন্ধটি সম্পর্কে সাধারণ আলোচনা শুরু করার একটা কথা বলে নিই। অচ্যুতবাবুর বিচার-বিশ্লেষণের নীতি ও সাধারণ সিদ্ধান্তের বিরুদ্ধে লিখলেও কেউ যেন এই সিদ্ধান্ত করে বসবেন না যে, আমি লেখাটির গুরুত্ব বা মূল্য সম্পর্কে সচেতন নই। লেখাটি প্রকাশ করে অচ্যুতবাবু আমাদের সকলেরই কৃতজ্ঞতাভাজন হয়েছেন। লেখাটি পড়ে অচ্যুতবাবুর সততা ও মননশীলতা সম্পর্কে এতটুকু সন্দেহ থাকে না। এরূপ লেখা এবং লেখাটি নিয়ে আলোচনা আমাদের চিন্তার অনেক অপূর্ণতা ও অশুদ্ধতা দূর করতে সাহায্য করে।

প্রকৃতপক্ষে, বাংলা প্রগতি সাহিত্যের বর্তমান ও ভবিষ্যৎ সম্পর্কে আমি যে আশাবাদী—এরূপ সমালোচনা যে প্রকাশিত হয় সেটা তার অন্যতম একটি কারণ।

সততা ও স্বচ্ছতা এই লেখাটির একটি প্রধান গুণ। বিচারবিবেচনা করে যা সত্য বলে জেনেছেন পরিপূর্ণ আত্মপ্রত্যয়ের সঙ্গে সহজভাবে তিনি আমাদের সামনে তা ধরে দিয়েছেন। এই গুণটাই অন্য হিসাবে বিপজ্জনক হয়ে দাঁড়ায়—সমালোচনার ভুলত্রুটি দুর্বল অসরল সমালোচনার চেয়ে বেশি বিভ্রান্তি সৃষ্টি করে। তাই বাধ্য হয়ে প্রতিবাদ জানাতে হচ্ছে যে, অনেক দামী কথা বলে থাকলেও বাংলা সাহিত্য ও সাহিত্যিকদের সম্পর্কে অচ্যুতবাবুর দৃষ্টিভঙ্গি বিভ্রান্তিকর। "অভিজ্ঞতার বাড়া শিক্ষা নেই" সত্য কথাই। কিন্তু পাঠক সমাজ নাড়া খাচ্ছে না, সাড়া দিচ্ছে না, গ্রহণ করছে না—এটাই কি বাংলার প্রগতিবাদী লেখকদের অভিজ্ঞতার শিক্ষা ?

পাঠক পাঠিকা—অর্থাৎ দেশের লোকের উপেক্ষা বা খাতিরটাই সাহিত্যের সার্থকতার নিরিখ। বাংলার লেখকরা অভিজ্ঞতা থেকে এই শিক্ষা লাভ করেছেন? লোকের মুখ চেয়ে বাংলার লেখকেরা দিশেহারার মতো একবার "প্রচারধর্মী" এবং একবার "সূক্ষ্মভাবে আঙ্গিক-সর্বস্ব" হয়ে যাচ্ছেন!

অচ্যুতবাবুর এ সিদ্ধান্ত মানতে পারলে আমি নিজে অন্তত চিরদিনের জন্য লেখা বন্ধ করে সাহিত্যের ক্ষেত্র থেকে দূরে সরে গিয়ে বড়বাজারে মশলার দোকান নিতাম।

দেশের লোকের গ্রহণ বা বর্জনের প্রশ্নটা মোটেই তুচ্ছ নয়—লেখকের কাছে বরং সেটাই প্রধান কথা। দেশের জন্যই তো লেখক লেখেন। কিন্তু লেখক কি নিজের স্বার্থে লেখেন? দেশের লোকের আদর আর অনাদরের হিসাবটা কি লেখক কষবেন নিজের স্বার্থের মানদণ্ডে?

নিজের স্বার্থে পাঠকদের কাছে পাত্তা পাবার জন্য "প্রচারধর্মী" হয়ে সাহিত্যের আসরে নেমে সুবিধা হচ্ছে না দেখে "অভিজ্ঞতার শিক্ষা" স্বীকার করে পাঠকের মন যোগানোর জন্য ভোল পাল্টে লেখক "সূক্ষ্মভাবে আঙ্গিক-সর্বস্ব" হবেন?

অচ্যুতবাবু কী করে বাংলার লেখকদের এরকম ছোটলোক (খারাপ লোক অর্থে—গরীব চাষী মজুর অর্থে নয়) ভাবতে পারলেন কল্পনা করতেও আমার বিস্ময়ের সীমা থাকছে না।

লেখক কে? পিতার মতো যিনি দেশের মানুষকে সন্তানের মতো জীবনাদর্শ বুঝিয়ে শিখিয়ে পড়িয়ে মানুষ করার ব্রত নিয়েছেন। পিতার মতো, গুরুর মতো জীবনের নিয়ম অনিয়ম বাঁচার নিয়ম অনিময় শেখান বলেই অল্পবয়সী লেখক-শিল্পীও জাতির কাছে পিতার মতো, গুরুর মতো সম্মান পান। দেশের মানুষের মন যোগাতে চেয়েছিল বলে কি আমাদের কিশোর কবি সুকান্তকে দেশের আবালবৃদ্ধবণিতা এত ভালোবাসে এত সম্মান করে? দেশের মানুষকে সন্তানের মতো দেখে কাব্যের মারফতে তাদের মানুষ করার ব্রত নিয়েছিল বলেই কিশোর কবিকে জাতি পিতার আসনে বসিয়েছে।

এটাই আসল কথা। দেশের লোকের সস্তা খাতিরকে লেখক-শিল্পী খাতির করেন না। দরকার হলে দেশের মানুষকে কান মলে শাসন করার অধিকার খাটাতে লেখক-শিল্পীর দ্বিধা বা ভয় হবার কথা নয়। তেতো ওষুধ খেতে পছন্দ করবে না বলে বাপ কি রুগ্ন শিশুকে ওষুধ খাওয়ানো থেকে বিরত থাকেন?

নানাভাবে মন ভুলিয়ে ধমক দিয়ে শাসন করে ওষুধ খাওয়ান।

কাজেই বাংলার লেখকদের "অভিজ্ঞতার শিক্ষা" "মনস্তত্ত্বগত" কারণে তাঁদের সৃষ্টিতে কতকগুলি বৈশিষ্ট্যের আবির্ভাব ঘটা প্রভৃতি বিচার অচ্যুতবাবু যে দৃষ্টিভঙ্গি থেকে করেছেন তা সঠিক ধরে নিলে বাংলা সাহিত্যের ভবিষ্যৎ সম্পর্কে আশান্বিত হবার বদলে চরম হতাশা জাগাই স্বাভাবিক।

অচ্যুতবাবুর আঙ্গিকের বিচারও ত্রুটিপূর্ণ।

'ইতিকথার পরের কথা'র চরিত্রগুলি 'আধা-নিউরোটিক কৃষক' আর 'পুরো নিউরোটিক জমিদার-নন্দন' হয়ে দাঁড়িয়েছে কিনা—লেখকের নীরব থাকার নীতি অনুসরণ করেই যে আমি এ বিষয়ে কিছু বলবো না তা নয়, বলবার ক্ষমতা আমার নেই। কিন্তু আঙ্গিক বিচারের যে নীতি অচ্যুতবাবু এখানে তুলে ধরেছেন আমি সেটা ভুল মনে করি।

অচ্যুতবাবু বলেছেন, "বৃহত্তর জীবন-সত্যকে রূপায়িত করতে হলে জীবনের খণ্ড খণ্ড অংশ একত্র করলেই চলবে না।·· ···খণ্ডগুলিকে সমন্বিত করে এমন একটা সামগ্রিক রূপ দিতে হবে যাতে এই সামগ্রিকতা যে কোন খণ্ড অংশকে অতিক্রম করে যাবে।"

তাঁর মতে, জীবনের খণ্ডিত অংশগুলি সমন্বিত করে তাতে এই সামগ্রিকতা না-দেওয়ার কৌশল কেবল সমাজের সংকীর্ণ ক্ষয়িষ্ণু একটা অংশের জীবন-সত্যকে (বাংলার মধ্যবিত্ত) রূপ দেওয়ার পক্ষে 'অদ্ভুত উপযোগী'। জীবনের খণ্ড খণ্ড অংশ একত্রিত করে এই সামগ্রিকতা এনে দেওয়া বা না দেওয়াটা কি ব্যাপার? আমি তো জানি জীবনের খণ্ড খণ্ড অংশ বাছাই করে শিল্পকলা খাটিয়ে সাজিয়ে গেঁথে দেওয়াই গল্প উপন্যাস লেখার আঙ্গিকের মোট কথা—তারপর আর কি করার থাকে লেখকের?

জীবনের খণ্ডিত অংশগুলি লেখকের বেছে নেবার কথা খেয়াল করেননি বলে অচ্যুতবাবু বিভ্রান্তির মধ্যে পড়ে গিয়েছেন। সমাজের খণ্ডিত ও বিচ্ছিন্ন অংশের জীবন-সত্যই হোক, আর সমাজের বৃহত্তর জীবন-সত্যই হোক, সে সত্য কতটুকু রূপায়িত হবে তা নির্ভর করবে জীবনের খণ্ডগুলি বেছে নেওয়ার উপর। এই বেছে নেওয়ার কাজটা ঠিকমতো না হলে হাজার শিল্পকৌশল প্রয়োগ করেও লেখক সত্যকে রূপ দিতে পারবেন না।

জীবনের খণ্ডাংশগুলি স্বভাবতঃই বাছাই হবে লেখকের চেতনা ও অভিজ্ঞতা অর্থাৎ জীবন-দর্শন অনুসারে। জীবন-সত্যকে রূপায়িত করার জন্য তাই প্রধান কথা হলো লেখকের ওই জীবন-সত্যটা ধরতে পারা।

শুধু বুদ্ধি দিয়ে জানা নয় যে, সমাজজীবনে ভাঙনের সঙ্গে সঙ্গে পুনর্গঠনের কাজও চলছে—ভাঙাগড়ার প্রক্রিয়াটা কি ভাবে ঘঠছে কেন ঘঠছে নিজের অভিজ্ঞতা দিয়ে জানা, চেতনায় উপলব্ধি করা।

মহাত্মা গান্ধীকে তাঁর খণ্ডগুলির যোগফল হিসাবে দেখলে অবশ্যই তাঁকে নিউরোটিক মনে হবে, কিন্তু গান্ধীচরিত্র ঠিকমতো ফোটাতে গেলে বাছাই করে নিতে হবে তাঁরই বিশেষ কতগুলি খণ্ড। কোন খণ্ডগুলি বেছে গান্ধীচরিত্রকে কেমন রূপ দেবেন তা নির্ভর করবে কে কোন দৃষ্টিভঙ্গি থেকে গান্ধীজিকে দেখে কোন খণ্ডগুলি বাছাই করবেন। একজন মার্ক্‌সবাদী এবং একজন অন্ধ গান্ধী-ভক্তের খণ্ড বাছাই করা স্বভাবতঃই একরকম হবে না এবং দু'জনের আঁকা গান্ধীচরিত্রও একরকম হবে না।

প্রিয়-বিরহকাতুরা রমণীর চব্বিশ ঘণ্টার চিন্তার তালিকা পড়লে হাসি পাবে সত্যই। কিন্তু এই উদাহরণটি তুলে ধরার মধ্যেও জীবন সত্য রূপায়ণে আঙ্গিকের ভূমিকা সম্পর্কে অচ্যুতবাবুর বিভ্রান্তি ধরা পড়ে। বিরহকাতুরার চব্বিশ ঘণ্টার চিন্তার মধ্য থেকে বাছাই করা চিন্তা নিয়ে ওস্তাদ শিল্পী কেন অনবদ্য সার্থক সাহিত্য সৃষ্টি করতে পারবেন না, যা পড়লে হাসি পাওয়ার বদলে অভিভূত করে দেবে? বিরহকাতুরার মনে কি প্রিয়তম ও অন্যান্য মানুষের সঙ্গে বিচিত্র বাস্তব জীবন সংগ্রামের স্মৃতি এবং আরও অনেক বাস্তব চিন্তা রেখাপাত করে না? কেউ যদি বিরহকাতুরার কেবল ছাঁকা বিরহ-বেদনা ঘটিত চিন্তা বেছে নিয়ে ব্যথার কাব্য রচনা করেন সেটা তাঁর জীবন-দর্শনের বৈশিষ্ট্যের জন্যই করবেন।

বন্ধুবর গোপাল হালদারের সাহিত্য সম্পর্কে অচ্যুতবাবু বলেছেন: 'গোপাল-বাবুর আঙ্গিকে তাঁর বুদ্ধিজীবী সত্তার স্বাক্ষর রয়েছে।' তার ফলে তাঁর উপন্যাসে কি ঘটেছে তাও সুন্দরভাবে উপস্থিত করেছেন এবং গোপালবাবুর উপন্যাসের চরিত্রগুলি কেন মেটাফিসিক্যাল, কেন তারা বদলায় না, কেন "কাহিনীর পর কাহিনী যোগ হয়ে যায় কিন্তু তাতে জীবনের কোন অন্ধকার কোণে নতুন আলোকপাত ঘটে না"—এর কারণ অচ্যুতবাবু বলেছেন—এটাই তাঁর

"আঙ্গিকের বিশেষত্ব"।

অচ্যুতবাবু অত্যন্ত স্পষ্টভাবে অনুযোগও দিয়েছেন যে, গোপালবাবু তাঁর বই-এ একটিমাত্র কৃষক চরিত্রও আনতে সাহস পাননি।

অথচ অচ্যুতবাবুর কাছে এ সত্য স্পষ্ট নয় যে, বুদ্ধিজীবী সত্তার জন্যই গোপাল-বাবুকে জীবনের এমন অংশগুলি বেছে নিতে হয় যাতে তিনি তাঁর ডায়ালেকটিক চিন্তাধারাকে কাহিনীর পর কাহিনী সাজিয়ে প্রকাশ করতে পারেন।

আঙ্গিকের ভূমিকা সম্পর্কে বিভ্রান্তির জন্যই বর্তমান প্রগতি সাহিত্য সম্পর্কে অচ্যুতবাবু "আশান্বিত" হবার কারণে খুঁজে পাচ্ছেন না। প্রবন্ধের গোড়াতেই তিনি প্রগতিশীল শিল্পের স্থূল সংজ্ঞা নির্দেশ করতে গিয়ে সমাজ-জবনের বাস্তবতার উল্লেখ করেছেন, কিন্তু সাহিত্যের বাস্তবতা বিচার করতে নেমে ওই বাস্তবতাকে পিছনে ঠেলে দিয়েছেন। সাহিত্যের বাস্তবতার বিচার অর্থাৎ সমাজ-জীবনের বাস্তবতায় যে জীবন-সত্য সাহিত্যে তা কিভাবে কতটুকু রূপায়িত হচ্ছে বা হচ্ছে না তার বিচার যে সর্বদা সমাজ-জীবনের বাস্তবতার দিকে সতর্ক দৃষ্টি রেখে করা দরকার এটা খেয়াল না রাখায় অচ্যুতবাবুর বিচার বিশ্লেষণ অবৈজ্ঞানিক হয়ে গিয়েছে।

এদিকে আবার সঠিক জীবন-দর্শনের গুরুত্ব সম্পর্কে অচ্যুতবাবু মোটেই অচেতন নন। বর্তমান বাংলা প্রগতি সাহিত্যের স্বরূপ এবং লেখকদের সমস্যা যেমন নিখুঁতভাবে তুলে ধরেছেন তেমনি সুন্দর ও সঠিকভাবে এই সমস্যার সমাধানও বাৎলিয়েছেন: আরও বেশি করে জীবনকে জানা, আরও একান্তভাবে নিবিড়ভাবে জীবনের সান্নিধ্যে যাওয়া ও তার গতি-প্রকৃতির অন্তর্নিহিত তাৎপর্য উপলব্ধি করা। আঙ্গিকের জন্যও তিনি পূর্বসূরীদের সাহিত্য পড়তে বসে সঠিকভাবেই মনে করিয়ে দিয়েছেন যে, সে আঙ্গিকে আজকের লেখকের কাজ হবে না।

অচ্যুতবাবু লিখেছেন, "আসল কথা হলো, প্রগতিশীল লেখকদের আজকে এমন একটা সমস্যার সামনে পড়তে হয়েছে যা কোন কালের কোন লেখকের উপলব্ধি করতে হয়নি। লেখকেরা চিরদিনই তথ্যের থেকে তত্ত্বের দিকে যান; আজকের লেখকদের পরিক্রমণের পথ হলো তত্ত্বের থেকে তথ্যের দিকে। ফলে তথ্যের মধ্যে তত্ত্বকে নিজের ব্যক্তিগত অভিজ্ঞতার সীমায় আবিষ্কার করতে না পারার জন্যে লেখকেরা একবার স্থূলভাবে প্রচারধর্মী হয়ে পড়ছেন, আর একবার সূক্ষ্মভাবে আঙ্গিক-সর্বস্ব হয়ে পড়ছেন। এর একমাত্র সমাধান হলো আরও বেশী করে

জীবনকে জানা, আরও একান্তভাবে নিবিড়ভাবে জীবনের সান্নিধ্যে যাওয়া ও তার গতিপ্রকৃতির অন্তর্নিহিত তাৎপর্য উপলব্ধি করা। আঙ্গিকের জন্য পূর্বসূরীদের সাহিত্য পড়তে হবে। কিন্তু মনে রাখতে হবে সে-আঙ্গিকে লেখকের কাজ হবে না। আর একটি কথা, শ্রমিক-কৃষকের জীবনের পটভূমিকা না হলে প্রগতিশীল সাহিত্য হয় না, এ ধারণা ভুল। জীবনের যে কোন একটি ক্ষুদ্র অংশের মধ্যে রোগ এবং রোগারোগ্যের প্রচেষ্টা মিলিয়ে আধুনিক সমাজব্যবস্থার যে-সমস্যা তার প্রতিফলন আবিষ্কার করা যায়।"

এত অল্প কথায় অচ্যুতবাবু সমকালীন বাস্তবতার জন্য লেখকদের সমস্যা কি ও তার সমাধান কি তা ধরে দিয়ে এবং সমগ্র প্রবন্ধটির বিচার-বিশ্লেষণে দৃষ্টির গভীরতার পরিচয় দিয়েও আসল বিচারে কেন গোলমাল করে ফেললেন ভেবে প্রথমটা আমি অবাক হয়ে গিয়েছিলাম। তারপর আবিষ্কার করলাম যে, অনেক আনুষঙ্গিক সত্যকে সঠিকভাবে জেনেও সেইগুলিকে বিজ্ঞানসম্মতভাবে প্রয়োগ করতে না পারায় এই বিভ্রাট ঘটেছে।

তিনি বলছেন "আসল কথা হলো : প্রগতিশীল লেখকদের আজকে এমন একটা সমস্যার সামনে পড়তে হয়েছে যা কোন কালের কোন লেখককে উপলব্ধি করতে হয়নি।" কিন্তু আজকের লেখকদের সমস্যাটা বিশেষ কেন—আজকের বাস্তবতা বিশেষ বলেই তো? সেইজন্যই আজ লেখকের প্রয়োজন জীবনের ঐতিহাসিক গতি-প্রকৃতির মূল নিয়ম জানার সঙ্গে বাস্তব জীবনকে ঘনিষ্ঠভাবে জানা এবং তার গতি-প্রকৃতির অন্তর্নিহিত তাৎপর্য উপলব্ধি করা।

বেশ কথা। আজ বাংলার সমাজ-জীবনের ভাঙাগড়ার বাস্তবতা কি, বাঙালীর জীবন-সত্যটা কি? কি স্বরূপ জীবনের অন্তর্নিহিত গতি প্রকৃতির?

অচ্যুতবাবু সমাজ জীবনের বাস্তবতা মোটামুটি দেখিয়েছেন—বর্তমান সমাজ এমন একটা যুগ পরিবর্তনের আবর্তসংকুল সন্ধিক্ষণে এসে দাঁড়িয়েছে যে, তার আভ্যন্তরীণ শ্রেণীদ্বন্দ্ব একটা চরম রূপ নিয়ে উপস্থিত। শোষিতশ্রেণী সমূহ একটা শ্বাসরোধকারী সামাজিক অবস্থানের থেকে বেরিয়ে আসার জন্য প্রতিনিয়ত প্রকাশ্যে বা পরোক্ষে প্রতিদ্বন্দ্বীশ্রেণীর বিরুদ্ধে সংগ্রামে রত। আজকের এই সামাজিক সত্যটি জীবনের যে-কোন স্তরের যে-কোন মানুষের সত্তার গভীরে অনুপ্রবিষ্ট। এই অত্যন্ত সাদা-মাটা সত্যটিকে স্বীকৃতি দান বর্তমান প্রগতি সাহিত্যের প্রধান লক্ষণ।

'শোষিতশ্রেণী সমূহের প্রত্যক্ষ এবং পরোক্ষ সংগ্রামের গতি-প্রকৃতি কি তা উপলব্ধি করে প্রগতিশীল লেখকের পক্ষে জীবনের কোন্ খণ্ডিত অংশগুলি বেছে নেওয়া সম্ভব এবং কোন আঙ্গিকে কিভাবে তা কতখানি রূপায়িত করা সম্ভব নির্ভুলভাবে এটা বিচার না করে প্রগতি সাহিত্যের সামগ্রিক গতি-প্রকৃতি ও শিল্পমূল্য সঠিক নির্ণয় করা সম্ভব নয়।

বাস্তবতাকে অতিক্রম করে মিথ্যা কল্পনার রাজ্যে চলে যাবার সুযোগ ভাববাদী লেখকের আছে, ভাববাদী আদর্শগত জীবন দর্শনকে রূপ দেবার জন্য তিনি যত খুশি কল্পনার রং চাপাতে পারেন। কিন্তু বস্তুবাদী প্রগতিশীল লেখক বাস্তবতাকে ছাড়িয়ে যেতে পারেন না। বস্তুবাদী লেখক অবশ্যই বাস্তবতার রিপোর্টার নন, তিনি শিল্পী—তিনিও কল্পনার রঙে-রসেই তাঁর কাহিনী রূপায়িত করবেন, কিন্তু মিথ্যার সঙ্গে তাঁর কল্পনার কারবার থাকবে না। এই জন্যই তাঁর বাস্তবজীবনের গতি-প্রকৃতি ভালো করে জানা দরকার—তাঁর কল্পনা যাতে বাস্তবতাকে অতিক্রম করে ফাকা আদর্শবাদিতার মিথ্যায় পরিণত না হয়, জীবন-বিরোধী হয়ে না ওঠে।

অচ্যুতবাবু কি জানেন বাংলা প্রগতি-সাহিত্য প্রচারধর্মী হয়েছিল জীবন-বিরোধী মিথ্যা আদর্শবাদিতা থেকে আত্মরক্ষার জন্য? এটা ত্রুটি, বাস্তবজীবনের গতি-প্রকৃতির সঙ্গে ঘনিষ্ঠ পরিচয়ের অভাবেরই সুস্পষ্ট নিদর্শন কিন্তু মিথ্যাকে তুলে ধরার চেয়ে সাহিত্যে প্রচারধর্মী হওয়া ঢের ভালো—সমাজ ও সাহিত্যের রূপান্তর গ্রহণের বিশেষ স্তরে প্রচারধর্মী হওয়াটাই তাই সাহিত্যের প্রগতি লক্ষণ এবং আশার কথা হয়ে দাঁড়ায়।

এই প্রচারধর্মিতা থেকে মুক্তিলাভের চেষ্টা ও ব্যাকুলতা তা' সূক্ষ্ম আঙ্গিক—সর্বস্বতার রূপই নিক বা অন্য যে কোন রূপই নিক, সেটাও তখন হয় সাহিত্যে প্রগতি বজায় থাকার লক্ষণ এবং আশার কথা।

বাংলার সমাজ জীবনের বাস্তব অবস্থার সঙ্গে, শ্রেণী সংগ্রাম ও শ্রেণী সম্পর্কের বর্তমান রূপ এবং ঐতিহাসিক গতি-প্রকৃতির বিচার বিশ্লেষণের পাশাপাশি বাংলা সাহিত্যের বিচার-বিশ্লেষণ করলে অচ্যুতবাবু দেখতে পেতেন সমগ্র বাংলা সাহিত্যের মধ্যে প্রগতিসাহিত্যের বর্তমান রূপটাই অনিবার্য ছিল এবং এই প্রগতিসাহিত্য সম্পর্কে হতাশার কিছুমাত্র কারণ নেই। বাংলার প্রগতি সাহিত্যের মধ্যে প্রচুর সম্ভাবনার সুস্পষ্ট ইঙ্গিত রয়েছে, পথটা দুর্গম ও এলোমেলো হলেও এ সাহিত্য

সামনের দিকেই এগিয়ে চলেছে।

আত্মসন্তুষ্টি মারাত্মক। হতাশ হবার কারণ না থাকলেও চোখ-বোজা আত্মসন্তুষ্টির বিপদ সম্পর্কে সচেতন করার দিক থেকে অচ্যুতবাবুর প্রবন্ধটি মূল্যবান। আমি তাঁকে অভিনন্দন জানাই।

আমিও সেই অনাগতের প্রতিক্ষায় আছি যিনি একদিন মহান সৃষ্টির মধ্যে বাংলা সাহিত্যের নবতম রূপ সার্থকভাবে রূপায়িত করতে পারবেন। কিন্তু আমি বিশ্বাস করি না সেই অনাগত আকাশ থেকে নেমে আসবেন, বাঙালীর জীবন ও সাহিত্যের বাস্তব যাত্রাপথেই তার আবির্ভাব ঘটবে।

# উপন্যাসের ধারা

লিখতে শুরু করার আগে শুধু আশা নয়, দৃঢ় প্রতিজ্ঞাও ছিল যে, একদিন আমি লেখক হবো। তবু নিজের স্বাধীন ইচ্ছায় সাগ্রহে ছাত্র হয়েছিলাম বিজ্ঞানের, অনার্স নিয়েছিলাম অঙ্কশাস্ত্রে। আজ চর্চা নেই সময় আর সুযোগের অভাবে ; কিন্তু বিজ্ঞানকে আজও সমানভাবেই ভালোবাসি।

লিখতে শুরু করেই আমার উপন্যাস লেখার দিকে ঝোঁক পড়লো। কয়েকটি গল্প লেখার পরেই গ্রাম্য এক ডাক্তারকে নিয়ে আরেকটি গল্প ফাঁদতে বসে কল্পনায় ভিড় করে এল 'পুতুলনাচের ইতিকথা'র উপকরণ এবং কয়েকদিনে একটি গল্প লিখে ফেলার বদলে দীর্ঘদিন ধরে লিখলাম এই দীর্ঘ উপন্যাসটি—এ ব্যাপারের সঙ্গে সাধ করে বিজ্ঞানের ছাত্র হওয়ার সম্পর্ক অনেকদিন পর্যন্ত অনাবিষ্কৃত থেকে যায়। মোটামুটি একটা ধারণা নিয়েই সন্তুষ্ট ছিলাম যে, সাহিত্যিকেরও বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি থাকা প্রয়োজন, বিশেষ করে বর্তমান যুগে, কারণ তাতে অধ্যাত্মবাদ ও ভাববাদের অনেক চোরা মোহের স্বরূপ চিনে সেগুলি কাটিয়ে ওঠা সহজ হয়।

পরে নিজের জীবনের অভিজ্ঞতাকে ভালো করে তলিয়ে বুঝে 'কেন লিখি ?' তত্ত্বগত দিকটার সঙ্গে মিলিয়ে নেবার প্রয়োজন জরুরী হয়ে উঠলো সমাজ ও সাহিত্যের সম্পর্ক নিয়ে নানা এলোমেলো থিয়োরি ও তার ব্যাখ্যার আক্রমণ থেকে আত্মরক্ষার প্রয়োজনে। তখন অন্যান্য বিষয়ের সঙ্গে একটা আশ্চর্য কথাও স্পষ্ট হয়ে উঠলো যে, লিখতে আরম্ভ করার আগেও বলে দেওয়া সম্ভব ছিল—যদি কোনদিন আমি লিখি ঝোঁকটা আমার পড়বে উপন্যাস লেখার দিকে।

আমার বিজ্ঞান-প্রীতি, জাত বৈজ্ঞানিকের কেন-ধর্মী জীবন-জিজ্ঞাসা, ছাত্রবয়সেই লেখকের দায়িত্বকে অবিশ্বাস্য গুরুত্ব দিয়ে ছিনিমিনি লেখা থেকে বিরত থাকা প্রভৃতি কতগুলি লক্ষণে ছিল সুস্পষ্ট নির্দেশ যে, সাধ করলে কবি হয় তো আমি হতেও পারি ; কিন্তু ঔপন্যাসিক হওয়াটাই আমার পক্ষে হবে উচিত ও স্বাভাবিক !

কথাটা কী দাঁড় করাচ্ছি ? আনুষ্ঠানিকভাবে বিজ্ঞানের ছাত্র না হলে, কিঞ্চিৎ বিজ্ঞান চর্চা না করলে, উপন্যাস লেখা যায় না ? আজ পর্যন্ত যাঁরা উপন্যাস লিখেছেন তাঁরা সকলেই—?

যেহেতু বিজ্ঞানের ছাত্র হয়েও আমি দু'চারখানা উপন্যাস লিখেছি সেই হেতু ওটাই হবে উপন্যাস লেখার একটা সর্ত—যেটুকু বলেছি তার এরকম যান্ত্রিক ও হাস্যকর তাৎপর্য কারো কারো মনে আসা আশ্চর্য নয়। কথাটা এখানেই পরিষ্কার করা দরকার। সরাসরি বিজ্ঞানের কিছু শিক্ষা পাওয়া নয়, উপন্যাস লেখার জন্য দরকার খানিকটা বৈজ্ঞানিক বিচারবোধ। বিজ্ঞান-শাস্ত্রের সঙ্গে প্রত্যক্ষভাবে কিছুমাত্র পরিচয় না থাকলেও এ বিচারবোধ মানুষের আয়ত্ত হতে পারে। সমাজ ও জীবনে বিজ্ঞানের প্রত্যক্ষ প্রভাব ওতোপ্রোতভাবে জড়িয়ে আছে। এই প্রভাবের জন্য সাধারণ অশিক্ষিত মানুষের চিন্তাজগতে, তার দৃষ্টিভঙ্গিতে বৈজ্ঞানিকের চিন্তাপদ্ধতির, বৈজ্ঞানিকের দৃষ্টিভঙ্গির ছাপ পড়েছে,—যত কম আর অস্পষ্টই সেটা হোক। বিজ্ঞানচর্চা না করেও এবং সম্পূর্ণরূপে নিজের অজ্ঞাতসারে হলেও, ঔপন্যাসিক খানিকটা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গি অর্জন করবেন তাতে বিস্ময়ের কিছুই নেই।

প্রত্যক্ষ বা পরোক্ষভাবে বিজ্ঞান-প্রভাবিত মন উপন্যাস লেখার জন্য অপরিহার্য-রূপে প্রয়োজন। পৃথিবীর যে কোন দেশের যে কোন যুগের যে কোন উপন্যাস ধরে বিশ্লেষণ করলে লেখকের এই বৈশিষ্ট্য, বৈজ্ঞানিকের সঙ্গে এই বিশেষ ধরনের মানসিক সমতা খুঁজে পাওয়া যাবে।

সাহিত্য ও বিজ্ঞান সম্পর্কহীন নয়। সমাজের মাধ্যমে সে সম্পর্কের সূত্রগুলি পাওয়া যায়। সাহিত্যের তথাকথিত সবচেয়ে অবৈজ্ঞানিক অঙ্গ কবিতার গতি-প্রকৃতি বিজ্ঞানের সমকালীন বিকাশের সাথে কি ভাবে জড়িত তা খুঁজে বার করা কষ্টসাধ্য কাজ, কিন্তু উপন্যাসের সঙ্গে বিজ্ঞানের সম্পর্ক অনেক বেশি স্পষ্ট ও ঘনিষ্ঠ। সাহিত্যের ক্ষেত্রে উপন্যাস হলো সভ্যতার অগ্রগতির ক্ষেত্রে বিজ্ঞানের প্রত্যক্ষ অবদান।

বিজ্ঞানের ক্রমবিকাশের একটা স্তর পর্যন্ত সাহিত্য ছিল, উপন্যাস ছিল না। বিজ্ঞানের ক্রমোন্নতি সমাজ জীবন ও মানুষের চেতনায় বিশেষ পরিবর্তন ঘটানোর ফলেই সাহিত্যে উপন্যাসের আঙ্গিক প্রয়োজনীয় এবং আদরণীয় হয়।

কাব্য ও নাটকের আঙ্গিকে ভাববাদ অবাধে আত্মপ্রকাশ করেছে। কার্য ও কারণকে রাখা গিয়েছে ভাববাদেরই স্তরে, মানে খোঁজা সম্ভব হয়েছে জীবন ও জগতের। অধ্যাত্মবাদকে টেনে আনা গিয়েছে যতখানি প্রয়োজন। কিন্তু বিজ্ঞান তো ছেড়ে কথা কয় না। বিজ্ঞানকে যে যুগে যাই ভেবে থাকুক মানুষ, বিজ্ঞানের

ভিত্তি চিরদিনই স্বীকৃত বা অস্বীকৃত বস্তুবাদ। যে বিশ্বাস নিয়েই বৈজ্ঞানিক চিন্তা ও গবেষণা করে থাকুন, বস্তুজগতে মানবতার বাস্তব অগ্রগতিই চিরদিন তাঁর একমাত্র লক্ষ্য।

নিত্য নতুন আবিষ্কারে বিজ্ঞান বদলে দিয়ে চলে সমাজ ও জীবনকে, বদলে দিয়ে চলে মানুষের চেতনাকে। এই চেতনায় জাগে সাহিত্যের কাছে নতুন চাহিদা এবং এই চেতনা প্রতিফলিত হয় নতুন আঙ্গিকে উপন্যাস রচনায়।

গদ্য ভাষায় সাহিত্যে এল বাস্তব জীবনের পরিবেশ, চরিত্র ও ঘটনা; নতুন পদ্ধতিতে মানুষের জীবন বোধের আকাঙ্ক্ষা মেটাতে আরম্ভ করলো উপন্যাস।

বিজ্ঞানকে, মানুষের বস্তুবাদী চেতনার ক্রমবিকাশকে, একেবারে আর উপেক্ষা করতে না পেরে সাহিত্যকে নতুন একটি বিভাগ খুলতে হলো: অধ্যাত্মবাদের জের এবং ভাববাদ আত্মরক্ষার খাতিরে যুক্তিবাদের সাহায্যে বাস্তবতাকে কাজে লাগিয়ে শুরু করলো উপন্যাসের ধারা।

যুক্তিবাদ খাঁটি দর্শনে বিশেষ খাতির পায়নি—ইতিহাস দর্শনকে যে মূল ভাগে ভাগ করেছে ( অধ্যাত্মবাদ, ভাববাদ ও বস্তুবাদ ) তারই নানারকম আল্‌তো বাদ হিসাবে অনেক শাখাপ্রশাখা গজিয়েছে, যুক্তিবাদ তারই একটা।

যুক্তিবাদ কারণ দেখায় না, যুক্তি দেয়। 'এরকম হওয়া উচিত' এটাও যুক্তিবাদের যুক্তি।

দর্শন ও বিজ্ঞানের ক্ষেত্রে যুক্তিবাদের অবদান খুবই সামান্য, সাহিত্যে উপন্যাসের নব-বিধান যেন যুক্তিবাদেরই জয়গান—আপাতদৃষ্টিতে তাই মনে হয়। আসলে সেটা বস্তুবাদেরই অগ্রগতি। অধ্যাত্মবাদ, ভাববাদ এবং বস্তুবাদ কোনটাই সমসাময়িক সুবিধাবাদের নীতি মানেনি। মানবতার বিকাশের মূলনীতি ক্ষয়বৃদ্ধি এগোনো পিছানোর বাস্তব কার্যকরী নীতিকেই মেনে এসেছে।

বাদ নিয়ে বাদানুবাদের প্রবন্ধ লিখতে চাইনি। এটুকু ভূমিকা মাত্র। আমার অভিজ্ঞতায় এটুকু যাচাই হয়ে গিয়েছে গোড়াতেই। খুব সহজ করে বলতে গেলে বলা যায় যে, লেখক যে ভাব আর ভাবনাই সাজিয়ে দিন উপন্যাসে, ভিত্‌টা তাঁকে গাঁথতেই হবে খাঁটি বাস্তবতার। যতই খাপছাড়া উদ্ভট হোক উপন্যাসেরই চরিত্র, মাটির পৃথিবীর মানুষ হয়ে তাকে খাপছাড়া উদ্ভট হতে হবে। যত অসম্ভব ঘটনাই ঘটুক উপন্যাসে, সম্ভাব্য ঘটনাকে আশ্রয় করেই তাকে কাল্পনিক অসম্ভবতার সুরে

উঠতে হবে। উপন্যাসেও কাব্য সৃষ্টি করা যায়, কল্পনা পার হয়ে যেতে পারে বাস্তবতার সীমা, গড়ে উঠতে পারে এমন এক মানস জগৎ যার অস্তিত্ব লেখকের মন ছাড়া কোথাও নেই ; কিন্তু বাস্তব মানুষ বাস্তব জীবন বাস্তব পরিবেশ অবলম্বন করেই এসব ঘটাতে হবে।

কবি-বন্ধুর মনে কথা জাগতো, কথায় তিনি তা প্রকাশ করে দেখতেন! কবিতা লিখতেন কিম্বা লিখতেন ছোটগল্পরূপী গদ্য-কবিতা। আমার মনেও কথা জাগতো, কথা তুলে রাখতাম মনেরই তাকে। বাস্তবতার আশ্রয় ছাড়া আমার কথা দাঁড়াবে কিসে? আরও বয়স বাড়ুক, অভিজ্ঞতা হোক, বাস্তবতাকে আরও ভালো করে জেনে চিনে আমার কথার ভিত্ গাঁথতে শিখি, তারপর মনের কথাকে বাইরে আনবো। একদিন উপন্যাস লিখবো ভাবতাম কি? মোটেই না। সোজা-সুজি ভাবতাম যে, লিখতে শুরু করার আগে আমাকে আরও পাকতে হবে? উপন্যাস লিখতেই যে এই পাকামি দরকার হয় সেটা জেনেছি অনেক পরে।

প্রথম লিখলাম একটি গল্প—তাও লেখার খাতিরে নয়, কয়েকটি ছাত্রবন্ধুর সঙ্গে তর্কের ফলে সাধারণ একটা বাস্তব সত্যকে হাতে নাতে প্রমাণ করার জন্য। এ ঘটনার মধ্যেও প্রকাশ পেয়েছিল আমার ঔপন্যাসিকের ধাত,—সাধারণ যুক্তিবোধ, বাস্তব-বোধ। তর্কটা ছিল মাসিকের সম্পাদকমশাইদের অবিবেচনা, উদাসীনতা, পক্ষপাতিত্ব ইত্যাদি দোষ নিয়ে। সম্পাদকেরা কিরকম জীব কিছুই জানতাম না, কিন্তু ভালো একটা লেখা হাতে পেলেও শুধু লেখকের নাম নেই বলেই লেখাটা তাঁরা বাতিল করে দিয়ে থাকেন, এটা কোনমতেই মানতে পারিনি। কোন যুক্তিই খুঁজে পাইনি সম্পাদকদের এই অর্থহীন অদ্ভুত আচরণের। ভালো লেখার কদর নেই কদর আছে শুধু নাম-করা লেখকের এ তো স্রেফ পরস্পরবিরোধী কথা। যদি ধরা যায় যে, ভালো গল্প লেখা অতি সহজ, গাদাগাদা ভালো গল্প তৈরি হওয়ায় সম্পাদকের কাছে তার বিশেষ কোন চাহিদা নেই—তা হলে নাম-করা লেখকের নামেরও কোন মানেই থাকে না। এত সোজা কাজ করার জন্য নাম হয় কিসে?

ভালো লেখা অন্যান্য কারণে সম্পাদকীয় অবজ্ঞা লাভ করতে পারে, লেখক নতুন বলে কখনোই নয়। এই সত্যটা প্রমাণ করার জন্য নিজে একটি গল্প লিখেছিলাম।

সাহিত্যজগতের সঙ্গে কোনরকম যোগাযোগ না থাকলেও উপলব্ধি করেছিলাম যে, সাহিত্যের জগৎও মানুষেরই জগৎ, সংসারে সাধারণ নিয়মকানুন সাহিত্যের জগতে বিপরীত হয়ে যেতে পারে না। মোটামুটি ভালো এক গল্প লিখলে যে কোন সম্পাদক যে সেটা নিশ্চয় সাগ্রহে ছাপবেন এ বিষয়ে এমনই দৃঢ় ছিল আমার বিশ্বাস যে তখনকার সেরা তিনটি মাসিকের যে কোন একটিতে ছ'মাসের মধ্যে আমার গল্প বার করা নিয়ে বাজী রাখতে দ্বিধা জাগেনি। কবি মনের ঝোঁক নয়, ঔপন্যাসিকের প্রতীতি—যা আসে বাস্তব হিসাব নিকাশ থেকে।

গল্পটা লেখার মধ্যে ছিল এই বাস্তব বিচারবিবেচনা, কি হয় আর কি না হয় তার হিসাব। এর মধ্যেও সন্ধান পাওয়া যাবে যে, ভবিষ্যৎ ঔপন্যাসিক একদিকে কিরকম নির্বিকার নিরপেক্ষভাবে বাস্তবতার সমগ্রতাকে ধরবার চেষ্টা করেন, অন্যদিকে তারই মধ্যে বজায় রেখে চলেন আবেগ অনুভূতির সততা—মোহহীন মমতাহীন বিশ্লেষণে সত্যকে যাচাই করে নিয়ে তার মধ্যে প্রাণের সঞ্চার করেন (যার যেমন বিশ্লেষণ ও যার যেমন প্রাণ!)। প্রথমে হিসাব করেছিলাম কি ধরনের গল্প লিখবো। সবদিক দিয়ে নতুন ধরনের নিশ্চয় নয়। একেবারে আনাড়ি, হঠাৎ একদিন কলম ধরে নতুন টেকনিকে নতুন দৃষ্টিভঙ্গি নিয়ে নতুন বিষয়ের গল্প খাড়া করা সম্ভবও নয়, বেশি 'নতুনত্ব' সম্পাদকের পছন্দ নাও হতে পারে। ভেবে-চিন্তে স্থির করেছিলাম যে, রোমান্টিক গল্প লেখাই সবচেয়ে সহজ, এরকম গল্প জমে গেলে সম্পাদকেরও চট করে পছন্দ হয়ে যাবে।

আদর্শ অপার্থিব প্রেমের জমকালো গল্প ফাঁদতে হবে। কিন্তু সমস্তটাই আজগুবি কল্পনা হলে তো গল্প জমবে না, বাস্তবের ভিত্তিও থাকা চাই গল্পের। কি হবে এই ভিত্তি? কাহিনী যদি দাঁড় করাই প্রেমাত্মক অবাস্তব কল্পনার, গল্পের চরিত্র-গুলিকে করতে হবে বাস্তব রক্ত-মাংসের মানুষ।

অতিজানা অতিচেনা মানুষকে তাই করেছিলাম 'অতসী মামী'র নায়ক নায়িকা। সত্যই চমৎকার বাঁশি বাজাতেন চেনা মানুষটি, বেশি বাজালে মাঝে মাঝে সত্যই তাঁর গলা দিয়ে রক্ত পড়তো এবং সত্যই তিনি ছিলেন আত্মভোলা খেয়ালী প্রকৃতির মানুষ। ভদ্রলোকের বাঁশি বাজানো সত্যই অপছন্দ করতেন তাঁর স্ত্রী, মাঝে মাঝে কেঁদে কেটে অনর্থ করতেন।

শুধু এটুকু নয়। সত্যই দু'জনে তাঁরা একেবারে মশগুল ছিলেন পরস্পরকে

নিয়ে। এঁদের দেখেছিলাম খুবই অল্প বয়সে, সেই বয়সেও শুধু এঁদের কথা বলা, চোখে চোখে চাওয়া দেখে টের পেতাম অন্যান্য অনেক জোড়া চেনা স্বামী-স্ত্রীর চেয়ে এঁদের মধ্যে বাঁধনটা ঢের বেশি জোরালো, সাধারণ রোগে ভুগে ভদ্রলোক মারা গেলে কিছুকালের জন্য তাঁর স্ত্রী পাগল হয়ে গিয়েছিলেন।

অতসী মামী লিখবার সময় এঁদের দু'জনকে আগাগোড়া মানস চোখের সামনে রেখেছিলাম। শুধু তাই নয়। সোজাসুজি কাহিনীটা লিখে না গিয়ে নিজে আমি অল্পবয়সী একটি ছেলে হয়ে গল্পের মধ্যে ঢুকে তার মুখ দিয়ে গল্পটা বলেছিলাম।

আমার এই প্রথম গল্পের কাহিনী হাস্যকর রকমের রোমান্টিক কল্পনা। আজও যখন ট্রেন দুর্ঘটনার রাত্রে প্রতিবছর অতসী মামীর রেললাইনের ধারে নির্জন মাঠে একাকিনী সারা রাত মৃত প্রিয়ের সঙ্গ অনুভব করতে যাওয়ার কথা ভাবি, আমার নিজেরই হাসি পায়। এমনি ভাবতে গেলে হাসি পায়, কিন্তু আজও গল্পটি প্রথম থেকে পড়ে গেলে আর মনে মনেও হাসবার সাধ্য হয় না।

কারণ, কাহিনী রূপকথা হলেও নায়ক-নায়িকা জীবন্ত মানুষ, উদ্ভটভাবে হলেও কাহিনীতে প্রতিফলিত হয়েছে মাটির পৃথিবীর দুটি মানুষের বাস্তব প্রেম।

আমার এই আদি গল্পের মোট কথা আর সাহিত্যের আদিম উপন্যাসের মোট কথা একই—কল্পনার রূপায়নের জন্য বাস্তবকে আশ্রয় করা। উপন্যাসে বাস্তবের ক্ষেত্র হয় আরও ব্যাপক ও প্রসারিত—অনেক রকমের অনেক মানুষকে তাদের বাস্তব জীবন ও পরিবেশ সমেত টেনে এনে কাহিনী ফাঁদতে হয়। এই বৈশিষ্ট্যের জন্যই কবিতার চেয়ে উপন্যাসে ভাববাদী কল্পনার স্থান বস্তুবাদী কল্পনা অনেক সহজে ও দৃঢ়ভাবে দখল করছে।

# সাহিত্যিক ও গুণ্ডামি

সাহিত্যিক শ্রীযুত তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের ওপর কিছুদিন আগে হাওড়ায় যে বর্বরোচিত আক্রমণ করা হয়, তা এমন এক স্তরের গুণ্ডামির নিদর্শন যে, এই ঘটনা যে-কোন বাঙালীকে লজ্জিত ও ক্ষুব্ধ করবে। নিজের মত ও বিশ্বাসের জন্যে কোন সাহিত্যিকের সরকারী কৃপাই লাভ হোক বা গুণ্ডার কৃপাই লাভ হোক, সমস্ত সাহিত্যিককে—তথা সমস্ত দেশবাসীকে—সে লাঞ্ছনা-অপমানের অংশীদার হতে হয়; কারণ, এই ধরণের বর্বরতা সাহিত্যিকের মৌলিক অধিকারে কুৎসিত হস্তক্ষেপ—যে অধিকার গ্রহণ বা বর্জন, সাহিত্যিকের একমাত্র বিচারক দেশবাসীই তাকে দান করেছে।

# নতুন জীবন

'নতুন জীবন' যৌনতত্ত্ব ও স্বাস্থ্য সম্পর্কিত মাসিক পত্রিকা। অনেকের মনে প্রশ্ন জাগতে পারে, এত এত সাহিত্য পত্রিকা থাকতে যৌনতত্ত্ব ও স্বাস্থ্যবিষয়ক পত্রিকার প্রসঙ্গ কি জন্য ?

একটি কারণ এই যে, নতুন জীবনের পৃষ্ঠাগুলি প্রধানতঃ যা দিয়েই ভরা থাক, এটিও সাহিত্য পত্রিকাই। আমার বিবেচনায়, কেবল গল্প কবিতা উপন্যাস বোঝাই অনেক তথাকথিত সাহিত্য পত্রিকার চেয়ে উচ্চাঙ্গেরও বটে। গল্প উপন্যাসও নতুন জীবনে কিছু কিছু স্থান পেয়ে আসছে, যদিও সেগুলি একটু বিশেষ ধরনের, উদ্দেশ্যমূলক।

আর একটি কারণ, নতুন জীবনই একমাত্র পত্রিকা যা বাংলা ভাষায় এই ধরনের সাময়িকপত্রের অভাব মেটাবার আদর্শ সামনে রেখে সক্রিয় প্রচেষ্টা করে আসছে বলা যেতে পারে। যৌন ও স্বাস্থ্যবিজ্ঞান সম্পর্কে প্রথম শ্রেণীর একটি জনপ্রিয় সাময়িক পত্রের অভাব নতুন জীবন মেটাতে পেরেছে বলতে পারি না, কিন্তু ভালো জিনিষ পরিবেশন করে সত্যসত্যই পাঠকের উপকার করার আন্তরিক প্রেরণা এই পর্যায়ের মাসিকগুলির মধ্যে নতুন জীবনেই খুঁজে পেয়েছি। অন্য যে পত্রিকা আমি দেখেছি তাতে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গির এবং যৌন ও স্বাস্থ্য বিষয়ে সাধারণ মানুষের প্রয়োজনীয় জ্ঞান পরিবেশনের ভানটাই শুধু আছে—বিকারগ্রস্ত মানুষের মনে নিষিদ্ধ অশ্লীল বিষয় নিয়ে নাড়াচাড়া করার যে চুলকানি আছে সেটা উস্কে পত্রিকা চালনাই অনেকের আসল উদ্দেশ্য। এমন কি বিজ্ঞানপন্থী পত্রিকা বলে ঘোষিত হলেও যৌনব্যাধি ও স্বাস্থ্যহানির হাতুড়ে ওষুধ আর মাদুলি তাবিজের লোকঠকানো স্পষ্ট জুয়াচুরির বিজ্ঞাপনও এই সমস্ত পত্রিকায় অনায়াসে স্থান পায়।

এবিষয়ে নতুন জীবনের সম্পাদকের নিষ্ঠা প্রশংসনীয়। ফাঁকিবাজি বিজ্ঞাপন —পয়সা যাতে বেশি মেলে তাঁর কাগজে ছাপা হয় না। অতি সহজে আইন বাঁচিয়ে বিজ্ঞাপনের এই ঘৃণিত ব্যবসায়ের বিরুদ্ধে নতুন জীবন জেহাদ ঘোষণা করেছে। সমস্যাটা সত্যই তুচ্ছ নয়। শুধু লক্ষ লক্ষ রুগ্ন হতাশ মানুষের জীবনটাই এই প্রবঞ্চকের দল ব্যর্থ করে দিচ্ছে না, সমাজের নৈতিক জীবনের ভিত্তিমূলেও

এরা আঘাত হানছে। এ দুর্ভাগা দেশের অন্য বড় বড় সমস্যাগুলির মতো এ সমস্যারও আসল মীমাংসা অবশ্য রাষ্ট্র ও সমাজের সেই পরম সংস্কারে। কিন্তু কাগজে কাগজে এদের বিরুদ্ধে লড়বার, মানুষকে এদের সম্বন্ধে সচেতন করে তুলবার চেষ্টার প্রয়োজনও কম নয়। কুৎসিত বিজ্ঞাপনের আলোচনাও কুৎসিত হবে—এই আশঙ্কাতেই কি বড় বড় পত্রিকায় অন্য সব বিষয়ে আলোচনা থাকলেও এবিষয়ে কথনো আলোচনা হয় না? অথবা অন্য কারণ আছে?

যৌন বিষয়ে কতগুলি প্রাথমিক জ্ঞানের অভাব মানুষের পক্ষে যেমন ক্ষতিকর, অজ্ঞ সংস্কারবদ্ধ ভাবপ্রবণ মানুষকে সেই যৌনজ্ঞান দেবার প্রক্রিয়া ভুল হলে তাও কম বিপজ্জনক হয় না। এ বিষয়ে সম্পাদক ও পরিচালকদের দায়িত্ব গুরুতর। অল্পবিদ্যা ভয়ংকরী হবার সম্ভাবনাই থাকে বেশি এবং নতুন জীবনের মতো সাধারণের উপযোগী পত্রিকার পক্ষে পাঠক-পাঠিকাকে অল্পবিদ্যার বেশি কিছু দেওয়া চেষ্টা করেও সম্ভব নয়। তাই কঠোর নিষ্ঠা ও অখণ্ড সতর্কতার প্রয়োজন অত্যন্ত বেশি যাতে লব্ধ জ্ঞানটুকু পাঠক-পাঠিকার সত্যই কাজে লাগে, তাদের বিভ্রান্ত না করে দেয়।

নতুন জীবনের অনেকগুলি লেখায় একটি মূলনীতি অনুসরণ করা হয়েছে বোঝা যায়, যা থেকে এই অপরিহার্য সতর্কতা সম্পর্কে সম্পাদককে সচেতন মনে হয়। লেখকদের দায়িত্বজ্ঞানেরও পরিচয় মেলে। আমাদেরই প্রাত্যহিক ব্যবহারিক জীবনে কার্যকরী জানবার কথায় আলোচনা সীমাবদ্ধ রাখার প্রচেষ্টা লেখাগুলিতে করা হয়েছে। শিশুর যৌনবোধ নিয়ে আলোচনার উদ্দেশ্য স্পষ্টতঃ এই যে, শিশুর যৌনবোধের অস্তিত্ব ও স্বরূপকে ছেলেমেয়ে মানুষ করার জন্য বড়দের যতখানি মানা ও জানা দরকার ততখানিই মানিয়ে ও জানিয়ে দেওয়া। এ লেখায় অনায়াসে কটিলতা এসে সংশয় ও ভ্রান্তির সৃষ্টি করা চলতো। স্বাভাবিক যৌনশক্তি লাভের কয়েকটি সহজ প্রত্যক্ষ ফলপ্রদ উপায় শিরোনামা দেখে আতঙ্ক হয়েছিল। সংক্ষিপ্ত প্রবন্ধটি পড়ে খুশী হলাম, লেখককে মনে মনে ধন্যবাদও জানালাম। এত সহজ ও স্পষ্টভাবে কাজের কথা লেখা কঠিন, বিষয়টি নিয়ে ফেনিল আলোচনার প্রলোভন সত্যই প্রবল।

সব লেখায় এ নীতি বজায় থাকেনি। সহজ জানবার কথার সঙ্গে মিশ্রণ ঘটেছে কঠিন তথ্যের। ফলে লেখাগুলি সামঞ্জস্য হারিয়েছে। কেবল সহজ

বোধ্য কথা নিয়েই আলোচনা থাকবে, উঁচুস্তরের জ্ঞান বিজ্ঞানের কথা থাকবে না, তা বলছি না। কিন্তু একই লেখার খানিকটা সাধারণ পাঠকের বোধগম্য করতে চেয়ে বাকিটা দুর্বোধ্য রেখে পাঠকের মনে বিপর্যয় সৃষ্টি করা অসঙ্গত মনে হয়। কঠিন বিষয়ে লেখায় একটি নিয়ম অবশ্য পালনীয়ঃ যে শ্রেণীর পাঠকের জন্য লেখা রচনাটি যেন সেই এক শ্রেণীর পাঠকেরই উপযোগী হয়। একটি লেখাকে অজ্ঞ ও জ্ঞানী সকলেরই পাঠযোগ্য করতে চাওয়ার মানে হয় না। একই বিষয়ে দুটি লেখা প্রকাশ করাও বরং তার চেয়ে শ্রেয়। তা যদি সম্ভব না হয়, লেখার আগা গোড়া অধিকাংশ পাঠকের জ্ঞান বুদ্ধির অভিজ্ঞতার পক্ষে গ্রহণযোগ্য করা না যায়, তবে প্রবন্ধটি মুষ্টিমেয় সেই ক'জনের জন্যই লেখা হোক—গ্রহণ করার ক্ষমতা যাদের আছে। সাময়িক পত্রে এরকম দু'একটি লেখা থাকা দোষের কিছু নয়। সাধারণ পাঠকের গ্রহণযোগ্য আরও রচনা তো আছে। দুটি একটি দুর্বোধ্য লেখা সাধারণ পাঠকের উপকার ছাড়া অপকার করে না। লেখাটি বুঝবার জন্য কারো কারো মনে ও-বিষয়ে পড়াশোনা করে নিজেকে তৈরি করে নেবার আকাঙ্ক্ষা জন্মে। কিন্তু কিছু বোঝা আর কিছু না-বোঝা তার পক্ষে প্রায়ই ক্ষতিকর। কিন্তু বোঝাটাই অর্থহীন। কোন জ্ঞাতব্য বিষয়েই খানিকটা টুকরা ভেঙে নিয়ে মানুষ আত্মসাৎ করতে পারে না। কিছু বোঝার মানে তার ভুল ধারণার সৃষ্টি হওয়া যে সে সব বুঝেছে। নিজের ধারণা ও কল্পনা দিয়ে সে তারপর সমগ্র ভ্রান্তি গড়ে তুলবে। 'সঙ্কর রক্ত কি সত্যই প্রতিভার সৃষ্টি করে?' লেখাটিতে সামঞ্জস্যের এই অভাব।

বরং 'সঙ্গীতে যৌনতা'র বিষয় বস্তু আরও বেশি সূক্ষ্ম ও গভীর হলেও লেখাটিতে অনেকটা সামঞ্জস্য আছে—যতখানি বিদ্যা বুদ্ধি সম্পন্ন পাঠককে সামনে ধরে লেখক লিখতে শুধু করেছেন শেষ পর্যন্ত মোটামুটি তাকেই সামনে খাড়া রেখেছেন। 'আধুনিক প্রেমের কবিতা'র সম্বন্ধে এ কথা বলতে পারলাম না। 'পুরুষ কি নারীতে তৃপ্ত?' প্রবন্ধটিতে বহু বিতর্কের উপাদান থাকলেও পাঠকের মনে নতুন ভ্রান্তি সৃষ্টির সহায়তা করে না।

নতুন জীবনের পথ নতুন। সাহিত্য ও সমাজপ্রীতির আদর্শ যত জোরালো হবে পথ ততই প্রশস্ত ও দীর্ঘ হবে।

# ভারতের মর্মবাণী

ঐতিহাসিক ঘটনার ধারাবাহিক বাস্তবতাকে আশ্রয় করে ভারতের দেড়শ' দু'শ' বছরের জাতীয় জীবনের মর্মকথাকে মঞ্চের উপর নৃত্য-নাট্যের স্বল্প পরিসরের মধ্যে সার্থক রূপ দেওয়া কি সম্ভব? ভারতীয় গণ-নাট্যসঙ্ঘের কেন্দ্রীয়বাহিনীর অভিনীত 'ভারতের মর্মবাণী' প্রত্যক্ষ করবার আগে এ বিষয়ে যথেষ্ট সন্দেহের অবকাশ ছিল। কারণ, নৃত্য-নাট্য সম্বন্ধে আমাদের অভিজ্ঞতা এই যে, ভাব ও কল্পনাই এর প্রাণ, ঘটনা তার প্রতীক মাত্র; ভাব ও কল্পনার রূপকধর্মী সাঙ্কেতিক ব্যঞ্জনার উপরেই নৃত্য-নাট্যের সার্থকতা নির্ভর করে। নৃত্য-নাট্যের সরলতা, স্পষ্টতা ও বলিষ্ঠতা আমাদের কাছে স্থূলতার সামিল। আমাদের ধারণা এই যে, নৃত্যগীত সমন্বিত প্রতীক-নাট্যে এই তিনটি গুণের সমাবেশ ঘটলে ভাবের গভীরতা ব্যাহত হয় এবং অবদানের সমগ্রতা রক্ষা করা যায় না। 'তাসের দেশ' ও সাধারণ 'রামলীলা, অভিনয়ের পার্থক্য মনে রাখলে এই সিদ্ধান্তে আসাই স্বাভাবিক। এ কথা খুবই সত্য যে, 'তাসের দেশ'-এর টেকনিক অবলম্বন করলে ঐতিহাসিক ঘটনাশ্রয়ী ধারাবাহিকতার কাঠামো বর্জন করতে হয়, সময়-নিরপেক্ষ সমগ্র ভাব-সংঘাতের চুম্বক ভিত্তি করে, তাকেই রূপ দেবার চেষ্টা করতে হয়। অপরপক্ষে, 'রামলীলা'র টেকনিক নিলে ঘটনা সাজিয়ে সাজিয়ে গড়ে তুলতে হয় বিস্তৃত কাহিনী, ঘটনার তাৎপর্য গেঁথে গেঁথে সম্পূর্ণতা দিতে হয় মূল ভাবধারাকে। এক্ষেত্রে ঘটনাই সর্বস্ব, কাজেই প্রত্যেকটি ঘটনাকে দিতে হয় কলাসম্মত গঠন ও রূপ। নৃত্য-নাট্য আবার বেশি দীর্ঘ হলে জমে না।

এদিক দিয়ে বিচার করলে তবেই ঠিকমতো উপলব্ধি করা যায়, 'ভারতের মর্মবাণী' নৃত্য-নাট্যটির পরিকল্পনা ও অভিনয় ভারতীয় গণ-নাট্যসঙ্ঘের কত বড় কৃতিত্বের পরিচয়। ইংরেজের এদেশে পদার্পণের সময় থেকে বর্তমান কাল পর্যন্ত ভারতের জাতীয় জীবনের ইতিহাসকে উচ্চাঙ্গের নৃত্য-নাট্যে রূপায়িত করার একমাত্র যে টেকনিক, এঁরা সেটি খুঁজে বার করে কাজে লাগিয়েছেন; যার দ্বারা নৃত্য-নাট্যে, ঘটনার বাস্তব নির্দেশ ও ভাব-সংঘাতের রূপকধর্মী অভিব্যক্তির সমন্বয় ঘটানো সম্ভব হয়েছে। ভারতের বিভিন্ন প্রদেশের লোক-নৃত্য, পল্লীগীতি প্রভৃতির

সরলতা, স্পষ্টতা ও বলিষ্ঠতা এঁরা এদের নৃত্য-নাট্যে সঞ্চারিত করেছেন। সব রকম বাহুল্য, জটিলতা ও আড়ম্বর বর্জন করা হয়েছে। সুর ও ধ্বনি সৃষ্টির জন্য ব্যবহার করা হয়েছে সাধারণ কয়েকটি যন্ত্র।

পল্লী-চারণের গাথা, লোক-নৃত্য ও লোক-সঙ্গীতের ছন্দ সুর এবং ধ্বনি, ভঙ্গি আলোকপাত ও অপূর্ব অভিনয়-নৈপুণ্যের সমন্বয়ে 'ভারতের মর্মবাণী' হয়েছে মর্মস্পর্শী। বুদ্ধিবিলাসী থেকে সাধারণ দর্শক, সকলের কাছেই এর আবেদন সমান বলিষ্ঠ। আত্মকলহের সুযোগে এদেশে ইংরাজের প্রতিষ্ঠালাভ, দারিদ্র্য, জমিদারের অত্যাচার, যন্ত্রযুগ, রেলপথ, কারখানা, বণিকের শোষণ, যুদ্ধ, নতুন দুর্দশা, জাতীয় নেতাদের কারাবাস, অনৈক্য, দুর্ভিক্ষ, মহামারী, আমলাতন্ত্রের আশ্রয়পুষ্ট মজুতদার ও অতিলোভী ব্যবসায়ীর পেষণে নিষ্পিষ্ট জনগণ, সমস্তই নৃত্য-নাট্যটিতে রূপ পেয়েছে। কিন্তু এরই মধ্যে আরম্ভ ও শেষ নয়। তাহলে 'ভারতের মর্মবাণী' অসম্পূর্ণ থেকে যেত। গোড়ায় পল্লীচারণের গাথায় আছে ভারতের অতীত গৌরবের কাহিনী, সমাপ্তিতে জনগণের মুক্তিকামনা রূপ নিয়েছে জাগ্রত জনগণের সমবেত দাবীর কাছে দেশী ও বিদেশী অত্যাচারীর পরাজয়ে।

নৃত্য-নাট্যটির পূর্বে বাংলা, গান্ধার, অন্ধ্র, যুক্তপ্রদেশ প্রভৃতি বিভিন্ন প্রদেশের নাচ ও গান পৃথকভাবে দেখানো হয়েছে ওঙ্কার আহ্বান, লম্বাদি নৃত্য, ধোবিনৃত্য, নবান্ন উৎসব, রামলীলা ইত্যাদিতে। এর দ্বারা লোক-নৃত্যের সঙ্গে সম্পূর্ণ পরিচয়হীন দর্শকের মনও প্রস্তুত হতে পেরেছে। এটা খুব বড় কথা! লোক-কলার মারফতে নতুন চিন্তা ও বর্তমান যুগের সমস্যাগুলিকে সামনে ধরবার জন্যে লোক-কলার খাঁটি রূপের সঙ্গে আমাদের পরিচয় করিয়ে দেওয়ার প্রয়োজন ছিল, যাতে আমাদেরই অবহেলায় লুপ্তপ্রায় এই জাতীয় সাংস্কৃতিক সম্পদের মূল্য সম্বন্ধে আমরা সচেতন হয়ে উঠতে পারি।

সংস্কৃতির কোন বিশিষ্ট রূপ ও ধারাকে সংস্কারের মতো রূপান্তরহীন করে রাখলে তার কোন ভবিষ্যৎ থাকে না, তার মৃত্যু অনিবার্য। লোক-কলাকে বাঁচাবার ও লোক-শিক্ষার বাহন হিসাবে তাকে কাজে লাগাবার উদ্দেশ্য তখনই সফল হতে পারে, যখন জনগণের জীবনের বর্তমান বাস্তবতার সঙ্গে তার ঘনিষ্ঠতা স্থাপন করা যায়, তাদেরই জীবন্ত আনন্দ-বেদনা আশা-নিরাশা সঙ্কট ও সমস্যা রূপায়িত হয়। গণ-নাট্যসঙ্ঘ এটা উপলব্ধি করেছেন। তাঁরা তাই

দেশের সামনে শুধু লৌকি-কলার কতকগুলি নমুনা ধরে দেশবাসীর কাছে আবেদন জানাননি—'জাতির এই সম্পদকে রক্ষা করা চাই।' জানালে সেটা অরণ্যে রোদন হতো মাত্র। নিজেরাই তাঁরা কাজটা আরম্ভ করেছেন—দেশের সামনে শুধু আদর্শটা নয়, উপায়টাও ধরে দিয়েছেন। সকলের মন তাই নাড়া খেয়েছে, সাড়া মিলেছে।

এই কার্যে ব্রতী তরুণ ও অ্যামেচার অভিনেতা ও অভিনেত্রী নিয়ে গড়া এই বাহিনীটির বয়স এক বছরও পূর্ণ হয়নি। এঁদের এই অপূর্ব অভিনয় নৈপুণ্য কোথা থেকে এল? কি এঁদের অভিনব সাফল্যের মর্মকথা? এর একটিমাত্র জবাব জানি—এঁরা শুধু শিল্প-প্রাণ নন, দেশপ্রাণও বটে। আর্টের জন্য আর্টের ধোঁয়ায় এঁদের চোখ কটকট করে না, শিল্পীর কর্তব্য সম্বন্ধে এঁদের দ্বিধাও নেই, দুর্বলতাও নেই। এই প্রসঙ্গে গণ-নাট্যসঙ্ঘের বাংলা শাখার এমনি অল্প-বয়সী অ্যামেচার অভিনেতা অভিনেত্রীদের প্রদর্শিত 'জবানবন্দী' ও 'নবান্ন'র কথা স্মরণীয়। এ দুটি নাটক নাট্য-জগতে কি চাঞ্চল্য সৃষ্টি করেছে কারো তা অজানা নয়। 'নবান্ন' অভিনয়ের জন্য আজ চেষ্টা করেও স্টেজ ভাড়া পাওয়া যায় না। সাধারণ রঙ্গমঞ্চের কর্তারা ভয় পেয়ে গিয়েছেন। অথচ এঁদের সঙ্গে প্রতি-যোগিতা করার কোন ইচ্ছাই গণ-নাট্যসঙ্ঘের নেই—এঁরা ব্যবসায়ী নন, লাভের টাকা শিল্পী বা পরিচালক কারো পকেটে যায় না। বাংলার দুর্ভিক্ষের জন্য বাংলা শাখা বোম্বাই ও পাঞ্জাবে সফর দিয়ে লক্ষাধিক টাকা সংগ্রহ করেছিল, 'নবান্ন' অভিনয়ের কয়েক হাজার টাকা বাংলায় মহামারীর চিকিৎসায় লেগেছে।

রঙ্গালয়ের পরিচালকদের তবু এত আতঙ্ক কেন? সোজাসুজি প্রতিযোগিতার ভয় এঁদের নেই—এঁদের ভয় দর্শক সাধারণের রুচির পরিবর্তনে। কিন্তু সস্তা নাটক ও সস্তা অভিনয় দিয়ে দর্শককে ভোলাতে বাঙলা রঙ্গমঞ্চের কর্তারাই বা চাইবেন কেন? আর, তাঁরা যদিই বা মুনাফার লোভে তা চান, রঙ্গমঞ্চের শিল্পীরা কেন তাতে সায় দেবেন? তাঁরা কি নূতনতর সৃষ্টিতে ও সৃষ্টির তাগিদে সাড়া দিতে পারবেন না—এতই কি জড়তাপ্রাপ্ত হয়েছেন?

এই আতঙ্ক ও প্রতিকূলতার প্রতিরোধের মধ্যেও গণ-নাট্যসঙ্ঘের আন্দোলনের ভবিষ্যতের ইঙ্গিত দেখতে পাই। দেশ এঁদের আন্দোলনকে সমর্থন ও গ্রহণ করেছে—সারা দেশে এঁদের প্রভাব ছড়িয়ে পড়বে।

কথা-শিল্পী হিসাবে ভারতীয় গণ-নাট্যসঙ্ঘের কাছে একটি ব্যক্তিগত ঋণের কথা স্বীকার না করলে অন্যায় হবে। নতুন প্রেরণা ও উদ্দীপনা পাওয়ার ঋণ নয়,—ওটা শুধু আমাকেই নয়, সকলকেই ওঁরা পরিবেশন করেছেন, সেজন্য ব্যক্তিগতভাবে কৃতজ্ঞতা জানাবার প্রয়োজন ছিল না। সাহিত্যিক হিসাবে আমার একটি ভীরুতা সম্বন্ধে এঁরা আমাকে সচেতন করেছেন। পাঠক সাধারণকে একটু বেশিরকম ভোঁতা ও একগুঁয়ে মনে করার প্রতিক্রিয়া, অনেক লেখকের রচনাতেই কতগুলি অনাবশ্যক সতর্কতা হয়ে দেখা দেয় নানা ভাবে, এবং সমস্ত রচনাটিকে প্রভাবান্বিত করে। লেখকের ভীরুতাই এজন্য দায়ী। সঙ্ঘের অভিনব প্রচেষ্টাকে সাধারণ দর্শক যে রকম উদারতার সঙ্গে গ্রহণ করেছেন, তাতে আমি উপলব্ধি করেছি যে, আমরাই লেখক ও শিল্পীরাই, পাঠক ও দর্শক সাধারণের ঘাড়ে অযথা দোষ চাপাই, তাঁদের কতগুলি সঙ্কীর্ণতা ও বিরোধিতা স্বতঃসিদ্ধ বলে ধরে নিই। আসলে তাঁরা আমাদের সব রকম সুযোগ ও স্বাধীনতা দিতে সর্বদাই প্রস্তুত, আমরাই তাঁদের এই উদারতা স্বীকার করতে ভয় পাই। আমি বিশ্বাস করি, নিজের এই দুর্বলতা চেনার ফলে আমার লেখার উন্নতি হবে।

# প্রাগৈতিহাসিক

সমস্ত বর্ষাকালটা ভিখু ভয়ানক কষ্ট পাইয়াছে। আষাঢ় মাসের প্রথমে বসন্তপুরের বৈকুণ্ঠ সাহার গদীতে ডাকাতি করিতে গিয়া তাহাদের দলকে দল ধরা পড়িয়া যায়। এগার জনের মধ্যে কেবল ভিখুই কাঁধে একটা বর্শার খোঁচা খাইয়া পলাইতে পারিয়াছিল। রাতারাতি দশ মাইল দূরের মাথা-ভাঙা পুলটার নীচে পৌঁছিয়া অর্দ্ধেকটা শরীর কাদায় ডুবাইয়া শরবনের মধ্যে দিনের বেলাটা লুকাইয়া ছিল। রাত্রে আরও ন'ক্রোশ পথ হাঁটিয়া একেবারে পেহ্লাদ বাগ্দীর বাড়ী চিতনপুরে।

পেহ্লাদ তাহাকে আশ্রয় দেয় নাই।

কাঁধটা দেখাইয়া বলিয়াছিল, 'ঘাও খান সহজ লয় স্যাঙ্গাৎ। উটি পাকবো। গা ফুলবো। জানাজানি হইয়া গেলে আমি কনে' যামু? খুনটো যদি না করতিস্—'

'তরেই খুন করতে মন লইতেছে পেহ্লাদ।'

'এই জন্মে লা, স্যাঙ্গাৎ'। বন কাছেই ছিল, মাইল পাঁচেক উত্তরে। ভিখু অগত্যা বনেই আশ্রয় লইল। পেহ্লাদ নিজে বাঁশ কাটিয়া বনের একটা দুর্গম অংশে সিন্‌জুরি গাছের নিবিড় ঝোপের মধ্যে তাহাকে একটা মাচা বাঁধিয়া দিল। তালপাতা দিয়া একটা আচ্ছাদনও করিয়া দিল। বলিল, বাদলায় বাঘ টাঘ সব পাহাড়ের উপরে গেছেগা। সাপে যদি না কাটে ত আরাম কইরাই থাকবি ভিখু।'

'খামু কি?'

'চিড়া গুর দিলাম যে? দু'দিন বাদে বাদে ভাত লইয়া আসুম। রোজ আইলে মাইনষে সন্দ করব।'

কাঁধের ঘা'টা লতা পাতা দিয়া বাঁধিয়া আবার আসিবার আশ্বাস দিয়া

পেহ্লাদ চলিয়া গেল। রাত্রে ভিখুর জ্বর আসিল। পরদিন টের পাওয়া গেল পেহ্লাদের কথাই ঠিক, কাঁধের ঘা ভিখুর দুনাইয়া উঠিয়াছে। ডান হাতটি ফুলিয়া ঢোল হইয়া গিয়াছে এবং হাতটি তাহার নাড়িবার সামর্থ্য নাই।

বর্ষাকালে যে বনে বাঘ বাস করিতে চায় না এমনি অবস্থায় সেই বনে জলে ভিজিয়া মশা ও পোকার উৎপাত সহিয়া, দেহের কোন না কোন অংশ হইতে ঘণ্টায় একটি করিয়া জোঁক টানিয়া ছাড়াইয়া জ্বরে ও ঘায়ের ব্যথায় ধুঁকিতে ধুঁকিতে ভিখু দু'দিন দু'রাত্রি সঙ্কীর্ণ মাচাটুকুর উপর কাটাইয়া দিল। বৃষ্টির সময় ছাঁট লাগিয়া সে ভিজিয়া গেল, রোদের সময় ভাপসা গাঢ় গুমোটে সে হাঁপাইয়া হাঁপাইয়া শ্বাস টানিল, পোকার অত্যাচারে দিবারাত্রি তাহার এক-মুহূর্ত্তের স্বস্তি রহিল না। পেহ্লাদ কয়েকটা বিড়ি দিয়া গিয়াছিল সেগুলি ফুরাইয়া গিয়াছে। তিন চার দিনের মত চিড়া আছে বটে কিন্তু গুড় একটুও নাই। গুড় ফুরাইয়াছে, কিন্তু গুড়ের লোভে যে লাল পিঁপড়াগুলি ঝাঁক বাঁধিয়া আসিয়াছিল তাহারা এখনো মাচার উপরে ভিড় করিয়া আছে। ওদের হতাশার জ্বালা ভিখুই অবিরত ভোগ করিতেছে সর্ব্বাঙ্গে।

মনে মনে পেহ্লাদের মৃত্যু কামনা করিতে করিতে ভিখু তবু বাঁচিবার জন্য প্রাণপণে যুঝিতে লাগিল। যেদিন পেহ্লাদের আসিবার কথা সেদিন সকালে কলসীর জলটাও তাহার ফুরাইয়া গেল। বিকাল পর্য্যন্ত পেহ্লাদের জন্য অপেক্ষা করিয়া তৃষ্ণার পীড়ন আর সহিতে না পারিয়া কলসীটা লইয়া সে যে কত কষ্টে খানিক দূরের নালা হইতে আধ কলসী জল ভরিয়া আনিয়া আবার মাচায় উঠিল তাহার বর্ণনা হয় না। অসহ্য ক্ষুধা পাইলে শুধু চিড়া চিবাইয়া সে পেট ভরাইল। একহাতে ক্রমাগত পোকা ও পিঁপড়াগুলি টিপিয়া মারিল। বিষাক্ত রস শুষিয়া লইবে বলিয়া জোঁক ধরিয়া নিজেই ঘায়ের চারি দিকে লাগাইয়া দিল। সবুজরঙের একটা সাপকে একবার মাথার কাছে সিন্‌দুরি গাছের পাতার ফাঁকে উঁকি দিতে দেখিয়া পূরা দু'ঘণ্টা লাঠি হাতে সেদিকে চাহিয়া বসিয়া রহিল এবং তাহার পর দু'এক ঘণ্টা অন্তরই চারিদিকের ঝোপে ঝপাঝপ লাঠির বাড়ি দিয়া মুখে যথাসাধ্য শব্দ করিয়া সাপ তাড়াইতে লাগিল।

মরিবে না। সে কিছুতেই মরিবে না। বনের পশু যে অবস্থায় বাঁচে না সেই অবস্থায়, মানুষ সে, বাঁচিবেই।

পেহ্লাদ গ্রামান্তরে কুটুম বাড়ী গিয়াছিল। পরদিনও সে আসিল না। কুটুমবাড়ীর বিবাহোৎসবে তাড়ি টানিয়া বেহুঁস হইয়া পড়িয়া রহিল। বনের মধ্যে ভিখু কি ভাবে দিন রাত্রি কাটাইতেছে তিন দিনের মধ্যে সে কথা একবার তাহার মনেও পড়িল না।

ইতিমধ্যে ভিখুর ঘা পচিয়া উঠিয়া লালচে রস গড়াইতে আরম্ভ করিয়াছে। শরীরও তাহার অল্প অল্প ফুলিয়াছে। জ্বরটা একটু কমিয়াছে বটে কিন্তু সর্ব্বাঙ্গের অসহ্য বেদনা দম ছুটানো তাড়ির নেশার মতই ভিখুকে আচ্ছন্ন, অভিভূত করিয়া ফেলিয়াছে। সে আর এখন ক্ষুধা তৃষ্ণা অনুভব করিতে পারে না। জোঁকেরা তাহার রক্ত শুষিয়া শুষিয়া কচি পটোলের মত ফুলিয়া উঠিয়া আপনা হইতেই নীচে খসিয়া পড়িয়া যায়, সে টেরও পায় না। পায়ের ধাক্কায় জলের কলসীটা এক সময় নীচে পড়িয়া ভাঙিয়া যায়, বৃষ্টির জলে ভিজিয়া পুঁটুলির মধ্যে চিড়াগুলি পচিতে আরম্ভ করে, রাত্রে তাহার ঘায়ের গন্ধে আকৃষ্ট হইয়া মাচার আশে পাশে শিয়াল ঘুরিয়া বেড়ায়।

কুটুম বাড়ী হইতে ফিরিয়া বিকালের দিকে ভিখুর খবর লইতে গিয়া ব্যাপার দেখিয়া পেহ্লাদ গম্ভীরভাবে মাথা নাড়িল। ভিখুর জন্য এক বাটি ভাত ও কয়েকটা পুঁটি মাছ ভাজা আর একটু পুঁই চচ্চড়ি সে সঙ্গে লইয়া গিয়াছিল। সন্ধ্যা পর্য্যন্ত ভিখুর কাছে বসিয়া থাকিয়া ও-গুলি সে নিজে খাইয়া ফেলিল। তারপর বাড়ী গিয়া বাঁশের একটা ছোট মই এবং তাহার বোনাই ভরতকে সঙ্গে করিয়া ফিরিয়া আসিল।

মইএ শোয়াইয়া তাহারা দুজনে ভিখুকে বাড়ী লইয়া গেল। ঘরের মাচার উপরে খড় বিছাইয়া শয্যা রচনা করিয়া তাহাকে শোয়াইয়া রাখিল।

আর এমনি শক্ত প্রাণ ভিখুর যে শুধু এই আশ্রয়টুকু পাইয়াই বিনা চিকিৎসায় ও এক রকম বিনা যত্নেই একমাস মুমূর্ষু অবস্থায় কাটাইয়া সে ক্রমে ক্রমে নিশ্চিত মরণকে জয় করিয়া ফেলিল। কিন্তু ডান হাতটি তাহার আর ভাল হইল না। গাছের মরা ডালের মত শুকাইয়া গিয়া অবশ ও অকর্ম্মণ্য হইয়া পড়িল। প্রথমে অতি কষ্টে হাতটা সে একটু নাড়িতে পারিত কিন্তু শেষ পর্য্যন্ত সে ক্ষমতাটুকুও তাহার নষ্ট হইয়া গেল।

কাঁধের ঘা শুকাইয়া আসিবার পর বাড়ীতে বাহিরের লোক কেহ উপস্থিত

না থাকিলে ভিখু তাহার একটি মাত্র হাতের সাহায্যে মধ্যে মধ্যে বাঁশের মই বাহিয়া নীচে নামিতে লাগিল এবং একদিন সন্ধ্যার সময় এক কাণ্ড করিয়া বসিল।

পেহ্লাদ সে সময় বাড়ী ছিল না, ভরতের সঙ্গে তাড়ি গিলিতে বাহির হইয়া গিয়াছিল। পেহ্লাদের বোন গিয়াছিল ঘাটে। পেহ্লাদের বৌ ছেলেকে ঘরে শোয়াইতে আসিয়া ভিখুর চাহনি দেখিয়া তাড়াতাড়ি পলাইয়া যাইতেছিল, ভিখু তাহার একটা হাত চাপিয়া ধরিল।

কিন্তু পেহ্লাদের বৌ বাগ্দীর মেয়ে। দুর্ব্বল শরীরে বাঁ হাতে তাহাকে আয়ত্ত করা সহজ নয়। এক ঝটকায় হাত ছাড়াইয়া সে গাল দিতে দিতে চলিয়া গেল। পেহ্লাদ বাড়ী ফিরিলে সব বলিয়া দিল।

তাড়ির নেশায় পেহ্লাদের মনে হইল, এমন নেমকহারাম মানুষটাকে একেবারে খুন করিয়া ফেলাই কর্ত্তব্য। হাতের মোটা বাঁশের লাঠিটা বৌ-এর পিঠে এক ঘা বসাইয়া দিয়া ভিখুর মাথা ফাটাইতে গিয়া নেশার মধ্যেও কিন্তু টের পাইতে তাহার বাকী রহিল না যে কাজটা যত বড় কর্ত্তব্যই হোক্, সম্ভব একেবারেই নয়। ভিখু তাহার ধারাল দা'টি বাঁ হাতে শক্ত করিয়া বাগাইয়া ধরিয়া আছে। সুতরাং খুনো খুনির পরিবর্ত্তে তাহাদের মধ্যে কিছু অশ্লীল কথার আদান প্রদান হইয়া গেল।

শেষে পেহ্লাদ বলিল, 'তোর লাইগ্যা আমার সাত টাকা খরচ গেছে, টাকাটা দে, দিয়া বাইর' আমার বাড়ীর থেইকা,—দূর হ'।'

ভিখু বলিল, 'আমার কোমরে একটা বাজু বাইন্ধা রাখছিলাম, তুই চুরি করছস। আগে আমার বাজু ফিরাইয়া দে, তবে যামু।'

'তোর বাজুর খপর জানে কেডা রে' ?'

'বাজু দে কইলাম পেহ্লাদ, ভাল চাসত! বাজু না দিলি সা' বাড়ীর মেজোকর্ত্তার মত গলাডা তোর একখান কোপেই দুই ফাঁক কইরা ফেলুম, এই তোরে আমি কইয়া রাখলাম। বাজু পালি' আমি অখনি যামু গিয়া।' কিন্তু বাজু ভিখু ফেরত পাইল না। তাহাদের বিবাদের মধ্যে ভরত আসিয়া পড়ায় দু'জনে মিলিয়া ভিখুকে তাহারা কায়দা করিয়া ফেলিল। পেহ্লাদের বাহুমূলে একটা কামড় বসাইয়া দেওয়া ছাড়া দুর্ব্বল ও পঙ্গু ভিখু আর বিশেষ কিছুই

করিয়া উঠিতে পারিল না। পেহ্লাদ ও তাহার বোনাই তাহাকে মারিতে মারিতে আধমারা করিয়া ফেলিয়া বাড়ীর বাহির করিয়া দিল। ভিখুর শুকাইয়া-আসা ঘা ফাটিয়া রক্ত পড়িতেছিল, হাত দিয়া রক্ত মুছিতে মুছিতে ধুঁকিতে ধুঁকিতে সে চলিয়া গেল। রাত্রির অন্ধকারে সে কোথায় গেল কেহই তাহা জানিতে পারিল না বটে, কিন্তু দুপুর রাতে পেহ্লাদের ঘর জ্বলিয়া উঠিয়া বাগ্দী পাড়ায় বিষম হৈ চৈ বাধাইয়া দিল।

পেহ্লাদ কপাল চাপড়াইয়া বলিতে লাগিল, 'হায় সর্ব্বনাশ, হায় সর্ব্বনাশ! ঘরকে আমার শনি আইছিলো গো, হায় সর্ব্বনাশ।'

কিন্তু পুলিশের টানাটানির ভয়ে মুখ ফুটিয়া বেচারী ভিখুর নামটা পর্য্যন্ত করিতে পারিল না।

সেই রাত্রি হইতে ভিখুর আদিম, অসভ্য জীবনের দ্বিতীয় পর্য্যায় আরম্ভ হইল। চিতলপুরের পাশে একটা নদী আছে। পেহ্লাদের ঘরে আগুন দিয়া আসিয়া একটা জেলে ডিঙ্গি চুরি করিয়া ভিখু নদীর স্রোতে ভাসিয়া গিয়াছিল। লগি ঠেলিবার সামর্থ্য তাহারে ছিল না, একটা চ্যাপ্টা বাঁশকে হালের মত করিয়া ধরিয়া রাখিয়া সে সমস্ত রাত কোন রকমে নৌকার মুখ সিধা রাখিয়াছিল। সকাল হওয়ার আগে শুধু স্রোতের টানে সে বেশীদূর আগাইতে পারে নাই।

ভিখুর মনে আশঙ্কা ছিল ঘরে আগুন দেওয়ার শোধ লইতে পেহ্লাদ হয় ত তাহার নামটা প্রকাশ করিয়া দিবে, মনের জ্বালায় নিজের অসুবিধার কথাটা ভাবিবে না। পুলিশ বহুদিন যাবত তাহাকে ধরিবার চেষ্টা করিতেছে, বৈকুণ্ঠ সাহার বাড়ীতে খুনটা হওয়ার ফলে চেষ্টা তাহাদের বাড়িয়াছে বই কমে নাই। পেহ্লাদের কাছে খবর পাইলে পুলিশ আশে পাশে চারিদিকেই তাহার খোঁজ করিবে বিশ ত্রিশ মাইলের মধ্যে লোকালয়ে মুখ দেখানো তাহার পক্ষে বিপদের কথা। কিন্তু ভিখু তখন মরিয়া হইয়া উঠিয়াছে। কাল বিকাল হইতে সে কিছু খায় নাই। দু'জন যোয়ান মানুষের হাতে বেদম মার খাইয়া এখনো দুর্ব্বল শরীরটা তাহার ব্যথায় আড়ষ্ট হইয়া আছে। ভোর ভোর মহকুমা সহরের ঘাটের সামনে পৌছিয়া সে ঘাটে নৌকা লাগাইল। নদীর জলে ডুবিয়া ডুবিয়া স্নান করিয়া গায়ের রক্তের চিহ্ন ধুইয়া ফেলিয়া সহরের ভিতরে

প্রবেশ করিল। ক্ষুধায় সে চোখে অন্ধকার দেখিতেছিল। একটি পয়সাও তাহার সঙ্গে নাই যে মুড়ি কিনিয়া খায়। বাজারের রাস্তায় প্রথম যে ভদ্রলোকটির সঙ্গে দেখা হইল তাহারই সামনে হাত পাতিয়া সে বলিল, 'দু'টো পয়সা দিবান কর্ত্তা?'

তাহার মাথার জটবাঁধা চাপ চাপ রুক্ষ ধূসর চুল, কোমরে জড়ানো মাটির মত ময়লা ছেঁড়া ন্যাকড়া আর দড়ির মত শীর্ণ দোদুল্যমান হাতটি দেখিয়া ভদ্রলোকটির বুঝি দয়াই হইল। তিনি তাহাকে একটি পয়সা দান করিলেন।

ভিখু বলিল—'একটা দিলেন বাবু? আর একটা দেন।'

ভদ্রলোক চটিয়া বলিলেন— 'একটা দিলাম, তাতে হল না,—ভাগ্!'

এক মুহূর্ত্তের জন্য মনে হইল ভিখু বুঝি তাহাকে একটা বিশ্রী গালই দিয়া বসে। কিন্তু সে আত্মসম্বরণ করিল। গাল দেওয়ার বদলে আরক্ত চোখে তাহার দিকে একবার কটমট করিয়া তাকাইয়া সামনের মুড়ি মুড়কির দোকানে গিয়া পয়সাটা দিয়া মুড়ি কিনিয়া গোগ্রাসে গিলিতে আরম্ভ করিল।

সেই হইল তাহার ভিক্ষা করিবার হাতে খড়ি।

কয়েক দিনের ভিতরেই সে পৃথিবীর বহু পুরাতন ব্যবসাটির এই প্রকাশ্যতম বিভাগের আইন কানুন সব শিখিয়া ফেলিল। আবেদনের ভঙ্গি ও ভাষা তাহার জন্ম ভিখারীর মত আয়ত্ত হইয়া গেল। শরীর এখন আর সে একেবারেই সাফ করে না, মাথার চুল তাহার ক্রমেই জট বাঁধিয়া বাঁধিয়া দলা দলা হইয়া যায় এবং তাহাতে অনেকগুলি উকুন-পরিবার দিনের পর দিন বংশ বৃদ্ধি করিয়া চলে। ভিখু মাঝে মাঝে খ্যাপার মত দুই হাতে মাথা চুলকায় কিন্তু বাড়তি চুল কাটিয়া ফেলিতে সাহস পায় না। ভিক্ষা করিয়া সে একটি ছেঁড়া কোট পাইয়াছে, কাঁধের ক্ষতচিহ্নটা ঢাকিয়া রাখিবার জন্য দারুণ গুমোটের সময়েও কোটটা সে গায়ে চাপাইয়া রাখে। শুকনো হাতখানা তাহার ব্যবসার সব চেয়ে জোরালো বিজ্ঞাপন, এই অঙ্গটি ঢাকিয়া রাখিলে তাহার চলে না। কোটের ডানদিকের হাতটি সে তাই বগলের কাছ হইতে ছিঁড়িয়া বাদ দিয়াছে। একটি টিনের মগ ও একটা লাঠিও সে সংগ্রহ করিয়া লইয়াছে।

সকাল হইতে সন্ধ্যা পর্য্যন্ত বাজারের কাছে রাস্তার ধারে একটা তেঁতুল গাছের নীচে বসিয়া সে ভিক্ষা করে। সকালে একপয়সার মুড়ি খাইয়া নেয়,

দুপুরে বাজারের খানিক তফাতে একটা পোড়ো বাগানের মধ্যে ঢুকিয়া বটগাছের নীচে ইঁটের উনুনে মেটে হাঁড়িতে ভাত রান্না করে, মাটির মালসায় কোনদিন রাঁধে ছোটমাছ কোনদিন তরকারী। পেট ভরিয়া খাইয়া বটগাছটাতেই হেলান দিয়া বসিয়া আরামে বিড়ি টানে। তারপর আবার তেঁতুল গাছটার নীচে গিয়া বসে।

সারাটা দিন শ্বাস টানা শ্বাস টানা কাতরানির সঙ্গে সে বলিয়া যায়ঃ 'হেই বাবা একটা পয়সা ঃ আমায় দিলে ভগবান দিবো ঃ হেই বাবা একটা পয়সা—'

অনেক প্রাচীন বুলির মত 'ভিক্ষায়াং নৈব নৈব চ' শ্লোকটা আসলে অসত্য। সারা দিনে ভিখুর সামনে দিয়া হাজার দেড় হাজার লোক যাতায়াত করে এবং গড়ে প্রতি পঞ্চাশ জনের মধ্যে একজন তাহাকে পয়সা অথবা আধলা দেয়। আধলার সংখ্যা বেশী হইলে সারাদিনে ভিখুর পাঁচ ছ' আনা রোজগার হয়, কিন্তু সাধারণতঃ তাহার উপার্জ্জন আট আনার কাছাকাছি থাকে। সপ্তাহে এখানে দু'দিন হাট বসে। হাটবারের উপার্জ্জন তাহার একটা পুরা টাকার নীচে নামে না।

এখন বর্ষাকাল অতিক্রান্ত হইয়া গিয়াছে। নদীর দু'তীর কাশে শাদা হইয়া উঠিয়াছে। নদীর কাছেই বিনুমাঝির বাড়ীর পাশের ভাঙা চালাটা ভিখু মাসিক আট আনায় ভাড়া করিয়াছে। রাত্রে সে ওইখানেই শুইয়া থাকে। ম্যালেরিয়ায় মৃত এক ব্যক্তির জীর্ণ কিন্তু পুরু একটি কাঁথা সে সংগ্রহ করিয়াছে, লোকের বাড়ীর খড়ের গাদা হইতে চুরি করিয়া আনা খড় বিছাইয়া তাহার উপর কাঁথাটি পাতিয়া সে আরাম করিয়া ঘুমায়। মাঝে মাঝে সহরের ভিতরে গৃহস্থবাড়ীতে ভিক্ষা করিতে গিয়া সে কয়েকখানা ছেঁড়া কাপড় পাইয়াছে। তাই পুঁটুলি করিয়া বালিসের মত ব্যবহার করে। রাত্রে সে নদীর জলো-বাতাসে শীত করিতে থাকিলে পুঁটুলি খুলিয়া একটি কাপড় গায়ে জড়াইয়া লয়।

সুখে থাকিয়া এবং পেট ভরিয়া খাইয়া কিছুদিনের মধ্যে ভিখুর দেহে পূর্ব্বের স্বাস্থ্য ফিরিয়া আসিল। তাহার ছাতি ফুলিয়া উঠিল, প্রত্যেকটি অঙ্গ সঞ্চালনে হাতের ও পিঠের মাংস-পেশী নাচিয়া উঠিতে লাগিল। অবরুদ্ধ শক্তির উত্তেজনায় ক্রমে ক্রমে তাহার মেজাজ উদ্ধত ও অসহিষ্ণু হইয়া পড়িল।

অভ্যস্ত বুলি আওড়াইয়া কাতরভাবেই সে এখনো ভিক্ষা চায় কিন্তু ভিক্ষা না পাইলে তাহার ক্রোধের সীমা থাকে না। পথে লোকজন না থাকিলে তাহার প্রতি উদাসীন পথিককে সে অশ্লীল গাল দিয়া বসে। এক পয়সার জিনিস কিনিয়া ফাউ না পাইলে দোকানীকে মারিতে উঠে। নদীর ঘাটে মেয়েরা স্নান করিতে নামিলে ভিক্ষার চাহিবার ছলে জলের ধারে গিয়া দাঁড়ায়। মেয়েরা ভয় পাইলে সে খুসি হয় এবং সরিয়া যাইতে বলিলে নড়ে না, দাঁত বাহির করিয়া দুর্বিনীত হাসি হাসে।

রাত্রে স্বরচিত শয্যায় সে ছটফট করে।

নারী সঙ্গ-হীন এই নিরুৎসব জীবন আর তাহার ভাল লাগে না। অতীতের উদ্দাম ঘটনাবহুল জীবনটির জন্য তাহার মন হাহাকার করে।

তাড়ির দোকানে ভাঁড়ে ভাঁড়ে তাড়ি গিলিয়া সে হল্লা করিত, টলিতে টলিতে বাসির ঘরে গিয়া উন্মত্ত রাত্রি যাপন করিত, আর মাঝে মাঝে দল বাঁধিয়া গভীর রাত্রে গৃহস্থের বাড়ী চড়াও হইয়া সকলকে মারিয়া কাটিয়া টাকা ও গহনা লুটিয়া রাতারাতি উধাও হইয়া যাইত। স্ত্রীর চোখের সামনে স্বামীকে বাঁধিয়া মারিলে তাহার মুখে যে অবর্ণনীয় ভাব দেখা দিত, পুত্রের অঙ্গ হইতে ফিনকি দিয়া রক্ত ছুটিলে মা যেমন করিয়া আর্ত্তনাদ করিয়া উঠিত, মশালের আলোয় সে দৃশ্য দেখা আর সেই আর্ত্তনাদ শোনার চেয়ে উন্মাদনাকর নেশা জগতে আর কি আছে? পুলিশের ভয়ে গ্রাম হইতে গ্রামান্তরে পলাইয়া বেড়াইয়া আর বনে জঙ্গলে লুকাইয়া থাকিয়াও যেন তখন সুখী ছিল। তাহার দলের অনেকেই বার বার ধরা পড়িয়া জেল খাটিয়াছে কিন্তু জীবনে একবারের বেশী পুলিশ তাহার নাগাল পায় নাই। রাখু বাগ্দীর সঙ্গে পাহানার শ্রীপতি বিশ্বাসের বোনটাকে যেবার সে চুরি করিয়াছিল সেইবার সাতবছরের জন্য তাহার কয়েদ হইয়াছিল, কিন্তু দু'বছরের বেশী কেহ তাহাকে জেলে আটকাইয়া রাখিতে পারে নাই। এক বর্ষার সন্ধ্যায় জেলের প্রাচীর ডিঙ্গাইয়া সে পলাইয়াছিল। তারপর একা সে গৃহস্থবাড়ীতে ঘরের বেড়া কাটিয়া চুরি করিয়াছে, দিনে দুপুরে পুকুর-ঘাটে একাকিনী গৃহস্থ বধূর মুখ চাপিয়া গলার হার, হাতের বালা খুলিয়া লইয়াছে, রাখুর বৌকে সঙ্গে নিয়া নোয়াখালি হইয়া সমুদ্র-ডিঙ্গাইয়া পাড়ি দিয়াছে একেবারে হাতিয়ায়। ছ'মাস পরে রাখুর বৌকে

হাতিয়ায় ফেলিয়া আসিয়া পর পর তিনবার তিনটা দল করিয়া দূরে দূরে কত গ্রামে ডাকাতি করিয়া বেড়াইয়াছে তাহার সবগুলির নামও এখন তাহার স্মরণ নাই। তারপর এই সেদিন বৈকুণ্ঠ সাহার মেজ ভাইটার গলাটা সে দা'য়ের এক কোপে দু'ফাঁক করিয়া দিয়া আসিয়াছে।

কি জীবন তাহার ছিল, এখন কি হইয়াছে!

মানুষ খুন করিতে যাহার ভাল লাগিত, সে আজ ভিক্ষা না দিয়া চলিয়া গেলে পথচারীকে একটু টিটকারি দেওয়ার মধ্যে মনের জ্বালা নিঃশেষ করে। দেহের শক্তি তাহার এখনো তেমনি অক্ষুণ্ণ আছে। সে শক্তি প্রয়োগ করিবার উপায়টাই তাহার নাই। কত দোকানে গভীর রাত্রে সামনে টাকার থোক সাজাইয়া একা বসিয়া দোকানী হিসাব মেলায়, বিদেশগত কত পুরুষের গৃহে মেয়েরা থাকে একা। এদিকে, ধারালো একটা অস্ত্র হাতে ওদের সামনে হুমকি দিয়া পড়িয়া একদিনে বড়লোক হওয়ার পরিবর্ত্তে বিনু মাঝির চালাটার নীচে সে চুপচাপ শুইয়া থাকে।

ডান হাতটাতে অন্ধকারে হাত বলাইয়া ভিখুর আপ্‌শোষের সীমা থাকে না। সংসারের অসংখ্য ভীরু ও দুর্ব্বল নরনারীর মধ্যে এতবড় বুকের পাটা আর এমন একটা জোরালো শরীর নিয়া শুধু একটা হাতের অভাবে সে যে মরিয়া আছে। এমন কপালও মানুষের হয়?

তবু এ দুর্ভাগ্য সে সহ্য করিতে পারে। আপ্‌শোষেই নিবৃত্তি। একা ভিখু আর থাকতে পারে না।

বাজারে ঢুকিবার মুখেই একটি ভিখারিণী ভিক্ষা করিতে বসে। বয়স তাহার বেশী নয়, দেহের বাঁধুনিও বেশ আছে। কিন্তু একটা পায়ে হাঁটুর নীচে হইতে পায়ের পাতা পর্য্যন্ত তাহার থকথকে তৈলাক্ত ঘা।

এই ঘায়ের জোরে সে ভিখুর চেয়ে বেশী রোজগার করে। সে জন্য ঘা'-টিকে সে বিশেষ যত্নে সারিতে দেয় না।

ভিখু মধ্যে মধ্যে গিয়া তাহার কাছে বসে। বলে, ঘা'টি সারবো না, লয়?'

ভিখারিণী বলে 'খুব! অসুদ দিলে অখনি সারে।'

ভিখু সাগ্রহে বলে, 'সারা তবে, অসুদ দিয়া চটপট সারাইয়া ল। ঘা'টি সারলে তোর আর ভিক্ মাগতি অইবো না,—জান্‌স? আমি তোরে রাখুম।'

'আমি থাকলি'ত।'

'ক্যান? থাকবি না ক্যান? খাওয়ামু পরামু, আরামে রাখমু, পায়ের পরনি পা'টি দিয়া গাঁট হইয়া বইয়া থাকবি। না করস্ তুই বিয়ের লেগে?'

অত সহজে ভুলিবার মেয়ে ভিখারিণী নয়। খানিকটা তামাকপাতা মুখে গুঁজিয়া সে বলে, 'দু'দিন বাদে মোরে যখন তুই খেদাইয়া দিবি, ঘা'টি মুই তখন পামু কোয়ানে?'

ভিখু আজীবন একনিষ্ঠতার প্রতিজ্ঞা ক'রে, সুখে রাখিবার লোভ দেখায়। কিন্তু ভিখারিণী কোন মতেই রাজী হয় না। ভিখু ক্ষুণ্নমনে ফিরিয়া আসে।

এদিকে আকাশে চাঁদ ওঠে, নদীতে জোয়ার ভাঁটা বয়, শীতের আমেজে বায়ুস্তরে মাদকতা দেখা দেয়। ভিখুর চালার পাশে কলাবাগানে চাঁপাকলার কাঁদি শেষ হইয়া আসে। বিনু মাঝি কলা বিক্রির পয়সায় বৌকে রূপার গোট কিনিয়া দেয়। তালের রসের মধ্যে নেশা ক্রমেই ঘোরালো ও জমাট হইয়া ওঠে। ভিখু প্রেমের উত্তাপে ঘৃণা উবিয়া যায়। নিজেকে সে আর সামলাইয়া রাখিতে পারে না।

একদিন সকালে উঠিয়াই সে ভিখারিণীর কাছে যায়। বলে 'আইচ্ছা, ল, যা লইয়াই চল্!'

ভিখারিণী বলে—'আগে আইবার পার নাই? যা, অখন মর গিয়া, আথার তলের ছালি খা গিয়া।'

'ক্যান? ছালি খাওনের কথাডা কি?'

'তোর লাইগা হাঁ কইরা বইসা আছি ভাবছস তুই, বটে? আমি উই উয়ার সাথে রইছি।'

ওদিকে তাকাইয়া ভিখু দেখিতে পায় তাহারই মত জোয়ান দাড়িওয়ালা এক খঞ্জ ভিখারী খানিক তফাতে আসন করিয়াছে। তাহার ডান হাতটির মত ওর একটি পা হাঁটুর নীচে শুকাইয়া গিয়াছে, বিশেষ যত্নসহকারে এই অংশটুকু সামনে মেলিয়া রাখিয়া সে আল্লার নামে সকলের দয়া প্রার্থনা করিতেছে।

পাশে পড়িয়া আছে কাঠের একটা কৃত্রিম হ্রস্ব পা।

ভিখারিণী আবার বলিল—'বসস্ যে? যা, পালাইয়া যা, দেখলি খুন কইরা ফেলাইবো কইয়া দিলাম।'

ভিখু বলে, 'আরে থো, খুন, অমন সব হালাই করতিছে। উয়ার মত দশটা মাইন্‌ষেরে আমি একা ঘায়েল কইরা দিবার পর্তাম, তা জান্‌স ?'

ভিখারিণী বলে—'পারস্‌ তো যা না, উয়ার সাথে লাগ না গিয়া। আমার কাছে কি ?'

'উয়াকে তুই ছাড়ান দে। আমার কাছে চ'।'

'ইরে সোণা! তামুক খাবা? ঘা দেইখা পিছাইছিলি, তোর লগে আর খাতির কিরে হালার পুত? উয়ার ছাড়ুম ক্যান? উয়ার মত কামাস তুই? ঘর আছে তোর? ভাগবি তো ভাগ, নইলে গাল দিমু কইলুম।'

ভিখু তখনকার মত প্রস্থান করে কিন্তু হাল ছাড়ে না। ভিখারিণীকে একা দেখিলেই কাছে আসিয়া দাঁড়ায়। ভাব জমাইবার চেষ্টা করিয়া বলে, 'তোর নামটো কিব্যা ?'

এমনি তাহারা পরিচয়হীন যে এতকাল পরস্পরের নাম জিজ্ঞাসা করিবার প্রয়োজনও বোধ করে নাই।

ভিখারিণী কালো দাঁতের ফাঁকে হাসে।

'ফের লাগতে আইছস্‌? হোই ও বুড়ীর কাছে যা।' ভিখু তাহার কাছে উবু হইয়া বসে। পয়সার বদলে অনেকে চাল ভিক্ষা দেয় বলিয়া আজকাল সে কাঁধে একটা ঝুলি ঝুলাইয়া বেড়ায়। ঝুলির ভিতর হইতে একটা প্রকাণ্ড মর্তমান কলা বাহির করিয়া ভিখারিণীর সামনে রাখিয়া বলে, 'খা। তোর লেগে চুরি কইরা আনছি।'

ভিখারিণী তৎক্ষণাৎ খোসা ছাড়াইয়া প্রেমিকের দান আত্মসাৎ করে। খুসী হইয়া বলে, 'নাম শুন্‌বার চাস? পাঁচী কয় মোরে,—পাঁচী। তুই কলা দিছস্‌, নাম কইলাম, এবার ভাগ।'

ভিখু উঠিবার নাম করে না। অতবড় একটা কলা দিয়া শুধু নাম শুনিয়া খুসী হওয়ার মত সৌখীন সে নয়। যতক্ষণ পারে ধুলার উপর উবু হইয়া বসিয়া পাঁচীর সঙ্গে সে আলাপ করে। ওদের স্তরে নামিয়া না গেলে সে আলাপকে কেহ আলাপ বলিয়া চিনিতে পারিবে না। মনে হইবে পরস্পরকে তাহারা যেন গাল দিতেছে। পাঁচীর সঙ্গীটির নাম বসির। তাহার সঙ্গেও সে একদিন আলাপ জমাইবার চেষ্টা করিল।

'সেলাম মিয়া।'

বসির বলিল—'ইদিকে ঘুরাফিরা কি জন্য? সেলাম মিয়া হতিছে। লাঠির একঘায়ে শিরটি ছেঁচ্যা দিমু নে।'

দুজনে খুব খানিকটা গালাগালি হইয়া গেল। ভিখুর হাতে লাঠি ও বসিরের হাতে মস্ত একটা পাথর থাকায় মারামারিটা আর হইল না।

নিজের তেঁতুল গাছের তলায় ফিরিয়া যাওয়ার আগে ভিখু বলিল, 'র', তোরে নিপাত করতেছি।'

বসির বলিল,—'ফের উয়ার সাথে বাতচিত করলি' জানে মাইরা দিমু, আল্লার কিরে।'

এই সময় ভিখুর উপার্জ্জন কমিয়া আসিল।

পথ দিয়া প্রত্যহ নূতন নূতন লোক যাতায়াত করে না। একেবারে প্রথম-বারের জন্য যাহারা পথটি ব্যবহার করে দৈনন্দিন পথিকদের মধ্যে তাহাদের সংখ্যা দুই মাসের ভিতরেই মুষ্টিমেয় হইয়া আসে। ভিখুকে একবার যাহারা একটি পয়সা দিয়াছে পুনরায় তাহাকেই দান করিবার প্রয়োজন তাহাদের অনেকেই বোধ করে না। সংসারে ভিখারীর অভাব নাই।

কোন রকমে ভিখুর পেট চলিতে লাগিল। হাটবার ছাড়া রোজগারের একটি পয়সাও সে বাঁচাইতে পারিল না। সে ভাবনায় পড়িয়া গেল।

শীত পড়িলে খোলা চালার নীচে থাকা কষ্টকর হইবে। যেখানে হোক চারিদিকে ঘেরা যেমন-তেমন ঘর একখানা তাহার চাই। মাথা গুঁজিবার একটা ঠাঁই আর দুবেলা খাইতে না পাইলে কোন যুবতী ভিখারিণীই তাহার সঙ্গে বাস করিতে রাজী হইবে না। অথচ উপার্জ্জন তাহার যেভাবে কমিয়া আসিতেছে এভাবে কমিতে থাকিলে শীতকালে নিজেই হয়ত সে পেট ভরিয়া খাইতে পাইবে না।

যে ভাবেই হোক আয় তাহাকে বাড়াতেই হইবে।

এখানে থাকিয়া আয় বাড়াইবার কোন উপায়ই সে দেখিতে পায় না। চুরি

ডাকাতির উপায় নাই, মজুর খাটিবার উপায় নাই, একেবারে খুন করিয়া না ফেলিলে কাহারও কাছে অর্থ ছিনাইয়া লওয়া একহাতে সম্ভব নয়। পাঁচীকে ফেলিয়া এই সহর ছাড়িয়া কোথাও যাইতে তাহার ইচ্ছা হয় না। আপনার ভাগ্যের বিরুদ্ধে ভিখুর মন বিদ্রোহী হইয়া ওঠে। তাহার চালার পাশে বিন্নু মাঝির সুখী পারিবারিক জীবনটা তাহাকে হিংসায় জর্জ্জরিত করিয়া দেয়। এক-এক দিন বিন্নুর ঘরে আগুন ধরাইয়া দিবার জন্য মন ছটফট করিয়া ওঠে। নদীর ধারে খ্যাপার মত ঘুরিতে ঘুরিতে মাঝে মাঝে তাহার মনে হয় পৃথিবীর সমস্ত পুরুষকে হত্যা করিয়া পৃথিবীর যত খাদ্য ও যত নারী আছে একা সব দখল করিতে না পারিলে তাহার তৃপ্তি হইবে না।

আরও কিছুকাল ভিখু এমনি অসন্তোষের মধ্যে কাটাইয়া দিল। তারপর একদিন গভীর রাত্রে ঝুলির মধ্যে তাহার সমস্ত মূল্যবান জিনিস ভরিয়া জমানো টাকা কটি কোমরের কাপড়ে শক্ত করিয়া বাঁধিয়া ভিখু তাহার চালা হইতে বাহির হইয়া পড়িল। নদীর ধারে একদিন সে হাতখানেক লম্বা একটা লোহার শিক কুড়াইয়া পাইয়াছিল। অবসর মত পাথরে ঘষিয়া ঘষিয়া শিকটির একটা মুখ সে চোখা করিয়াছে। এই অস্ত্রটিও সে ঝুলির মধ্যে ভরিয়া সঙ্গে লইল।

অমাবস্যার অন্ধকারে আকাশ বা তারা তখন ঝিকমিক করিতেছে। ঈশ্বরের পৃথিবীতে শান্ত স্তব্ধতা। বহুকাল পরে মধ্যরাত্রির জনহীন জগতে মনের মধ্যে ভয়ানক একটা কল্পনা নিয়া বিচরণ করিতে বাহির হইয়া ভিখুর সহসা অকথনীয় উল্লাস বোধ হইল। নিজের মনে অস্ফুটস্বরে সে বলিয়া উঠিল, 'বাঁ টি লইয়া ডানটিরে যদি রেহাই দিতা ভগমান!'

নদীর ধারে ধারে আধমাইল হাঁটিয়া গিয়া একটি সঙ্কীর্ণ পথ দিয়া সে সহরে প্রবেশ করিল। বাজার বাঁ হাতি রাখিয়া ঘুমন্ত সহরের বুকে ছোট ছোট অলিগলি দিয়া সহরের অপরপ্রান্তে গিয়া পৌঁছিল, সহরে যাওয়ার পাকা রাস্তাটি এখান দিয়া সহর হইতে বাহির হইয়াছে। নদী ঘুরিয়া আসিয়া দু'মাইল তফাত এই রাস্তারই পাশে পাশে মাইল খানেক রহিয়া গিয়া আবার দক্ষিণে দিক পরিবর্ত্তন করিয়াছে।

কিছুদূর পর্য্যন্ত রাস্তার দু'দিকে ফাঁকে ফাঁকে দু'একটি বাড়ী চোখে পড়ে। তারপর ধানের ক্ষেত ও মাঝে মাঝে জঙ্গলাকীর্ণ পতিত ডাঙার দেখা পাওয়া

যায়। এমনি একটা জঙ্গলের ধারে খানিকটা জমি সাফ করিয়া পাঁচ সাতখানা কুঁড়ে তুলিয়া কয়েকটা হতভাগা মানুষ একটি দরিদ্রতম পল্লী স্থাপিত করিয়াছে। তার মধ্যে একটি কুঁড়ে বসিরের। ভোরে উঠিয়া ঠক্ ঠক্ শব্দে কাঠের পা ফেলিয়া সে সহরে ভিক্ষা করিতে করিতে যায়, সন্ধ্যার সময় ফিরিয়া আসে। পাঁচী গাছের পাতা জ্বালাইয়া ভাত রাঁধে, বসির টানে তামাক। রাত্রে পাঁচী পায়ের ঘা'য়ে ন্যাকড়ার পটি জড়ায়। বাঁশের খাটে পাশাপাশি শুইয়া তাহাদের কাটা কাটা কদর্য্য ভাষায় গল্প করিতে করিতে তাহারা ঘুমাইয়া পড়ে। তাহাদের নীড়, তাহাদের শয্যা ও তাহাদের দেহ হইতে ভাপসা পচা দুর্গন্ধ উঠিয়া খড়ের চালের ফুটা দিয়া বাহিরের বাতাসে মিশিতে থাকে।

ঘুমের ঘোরে বসির নাক ডাকায়। পাঁচী বিড় বিড় করিয়া বকে।

ভিখু একদিন ওদের পিছু পিছু আসিযা ঘর দেখিয়া গিয়াছিল। অন্ধকারে সাবধানে ঘরের পিছনে গিয়া বেড়ার ফাঁকে কান পাতিয়া সে কিছুক্ষণ কচু বনের মধ্যে দাঁড়াইয়া রহিল। তারপর ঘুরিয়া ঘরের সামনে আসিল। ভিখারীর কুঁড়ে, দরজার ঝাঁপটি পাঁচী ভিতর হইতে বন্ধ করে নাই, শুধু ঠেকাইয়া রাখিয়াছিল। ঝাঁপটা সন্তর্পণে একপাশে সরাইয়া দিয়া ঝুলির ভিতর হইতে শিকটী বাহির করিয়া শক্ত করিয়া ধরিল। ঘরের মধ্যে প্রবেশ করিল। বাহিরে তারার আলো ছিল, ঘরের ভিতরে সেটুকু আলোরও অভাব। দেশলাই জ্বালিবার অতিরিক্ত হাত নাই; ঘরের মধ্যে দাঁড়াইয়া ভিখু ভাবিয়া দেখিল বসিরের হৃদ্‌পিণ্ডের অবস্থানটি নির্ণয় করা সম্ভব নয়। বাঁ হাতের আঘাত, ঠিক জায়গামত না পড়িলে বসির গোলমাল করিবার সুযোগ পাইবে। তাহাতে মুস্কিল অনেক।

কয়েক মুহূর্ত্ত চিন্তা করিয়া বসিরের শিয়রের কাছে সরিয়া গিয়া একটিমাত্র আঘাতে ঘুমন্ত লোকটার তালুর মধ্যে শিখের চোখা দিকটা সে প্রায় তিন আঙ্গুল ভিতরে ঢুকাইয়া দিল। অন্ধকারে আঘাত কতদূর মারাত্মক হইয়াছে বুঝিবার উপায় ছিল না। শিকটা মাথার মধ্যে ঢুকিয়াছে টের পাইয়াও ভিখু তাই নিশ্চিন্ত হইতে পারিল না। একহাতে সবলে বসিরের গলা চাপিয়া ধরিল।

পাঁচীকে বলিল, 'চুপ থাক্। চিল্লাবিতো তোরেও মাইরা ফেলামু।'

পাঁচী চেঁচাইল না ভয়ে গোঙাইতে লাগিল।

ভিখু তখন আবার বলিল, 'একটকু আওয়াজ লয়, ভালা চাস ত একদম চুপ মাইরা থাক্।'

বসির নিস্পন্দ হইয়া গেলে ভিখু তাহার গলা হইতে হাত সরাইয়া নিল।

দম নিয়া বলিল, 'আলোটা জ্বাইলা দে, পাঁচী।'

পাঁচী আলো জ্বালিলে ভিখু পরম তৃপ্তির সঙ্গে নিজের কীর্ত্তি চাহিয়া দেখিল। একটি মাত্র হাতের সাহায্যে অমন যোয়ান মানুষটাকে ঘায়েল করিয়া গর্ব্বের তাহার সীমা ছিল না। পাঁচীর দিকে তাকাইয়া সে বলিল,—'দেখছস্? কেডা কারে খুন করল দেখছস্? তখন পই পই কইরা কইলাম; মিয়াবাই ঘোড়া ডিঙ্গাইয়া ঘাস খাইবার লারবা গো, ছারান দেও। শুইনে মিয়াবায়ের অইল গোসা! কয় কিনা, শির ছেঁচ্চ্যা দিমু। দেন গো দেন, শিরটা আমার ছেঁচ্যাই দেন মিয়াবাই—' বসিরের মৃতদেহের সামনে ব্যঙ্গভরে মাথাটা একবার নত করিয়া ভিখু মাথা দুলাইয়া হা হা করিয়া হাসিতে লাগিল। সহসা ক্রুদ্ধ হইয়া বলিল, 'ঠ্যারাইন বোবা ক্যান গো? আরে কথা ক' হাড়হাবাইতা মাইয়া! তোরে দিমু নাকি সাবার কইরা,—অ্যাঁ?'

পাঁচী কাঁপিতে কাঁপিতে বলিল,—'ইবারে কি করবি?'

'গ্যাখ কি করি! পয়সা করি ক'নে গুইনা রাখছে, আগে তাই ক।'

বসিরের গোপন সঞ্চয়ের স্থানটি পাঁচী অনেক কষ্টে আবিষ্কার করিয়াছিল। ভিখুর কাছে প্রথমে সে অজ্ঞতার ভান করিল। কিন্তু ভিখু আসিয়া চুলের মুটি চাপিয়া ধরিলে প্রকাশ করিতে পথ পাইল না।

বসিরের সমস্ত জীবনের সঞ্চয় কম নয়, টাকায় আধুলিতে একশত টাকার উপর। একটা মানুষকে হত্যা করিয়া ভিখু পূর্ব্বে ইহার চেয়ে বেশী উপার্জ্জন করিয়াছে। তবু সে খুসী হইল। বলিল 'কি কি নিবি পুঁটলি বাঁইধা ফ্যালা পাঁচী। তারপর ল' রাইত থাকতে মেলা করি। খানিক বাদে নওমির চাঁদ উঠবো, আলোয় আলোয় পথটুকু পার হমু।'

পাঁচী পুঁটুলি বাঁধিয়া লইল। তারপর ভিখুর হাত ধরিয়া খোঁড়াইতে খোঁড়াইতে ঘরের বাহির হইয়া রাস্তায় গিয়া উঠিল। পূর্ব্বাকাশের দিকে চাহিয়া ভিখু বলিল 'অখনই চাঁন্দ উটবো পাঁচী।'

পাঁচী বলিল, 'আমরা যামু কনে?'

'সদর। ঘাটে না' চুরি করুম। বিয়ানে ছিপতিপুরের সামনে জংলার মদ্যি

ঢুইকা থাকুম রাইতে একদম সদ্দর। পা চালাইয়া চ' পাঁচী, এক কোশ পথ হাটন লাগব।'

পায়ের ঘা নিয়া তাড়াতাড়ি চলিতে পাঁচীর কষ্ট হইতেছিল। ভিখু সহসা এক-সময় দাঁড়াইয়া পড়িল। বলিল, 'পায়ে নি তুই ব্যথা পাস্ পাঁচী?

'হ', ব্যথা জানায়।

'পিঠে চাপামু?'

'পারবি ক্যান?'

'পারুম, আয়।'

ভিখুর গলা জড়াইয়া ধরিয়া পাঁচী তাহার পিঠের উপর ঝুলিয়া রহিল। তাহার দেহের ভারে সামনে ঝুঁকিয়া ভিখু জোরে জোরে পথ চলিতে লাগিল। পথের দু'দিকে ধানের ক্ষেত আবছা আলোয় নিঃসাড়ে পড়িয়া আছে। দূরে গ্রামের গাছপালার পিছন হইতে নবমীর চাঁদ আকাশে উঠিয়া আসিয়াছে। ঈশ্বরের পৃথিবীতে শান্ত স্তব্ধতা।

হয়তো ওই চাঁদ আর এই পৃথিবীর ইতিহাস আছে। কিন্তু যে ধারাবাহিক অন্ধকার মাতৃগর্ভ হইতে সংগ্রহ করিয়া দেহের অভ্যন্তরে লুকাইয়া ভিখু ও পাঁচী পৃথিবীতে আসিয়াছিল এবং যে অন্ধকার তাহারা সন্তানের মাংস আবেষ্টনীর মধ্যে গোপন রাখিয়া যাইবে তাহা প্রাগৈতিহাসিক, পৃথিবীর আলো আজ পর্যন্ত তাহার নাগাল পায় নাই, কোনদিন পাইবেও না।

# শৈলজ শিলা

জীবনের একমাত্র উদ্দেশ্য ছিল বিধবা মাসীর খোসামোদ করা। মাসী মরিল। সুতরাং জীবনটা উদ্দেশ্যহীন হইয়া গেল।

উদ্দেশ্যহীন জীবনটা নিয়া কি যে করিব ভাবিয়া পাই না।

বন্ধুবান্ধবের কুপরামর্শে একদা সুপ্রভাতে মেয়ে দেখিতে গিয়া যৎপরোনাস্তি অপমানিত হইলাম। মেয়ে অবশ্য সুন্দরী, ফিরিঙ্গী স্কুলের প্রবেশিকা ক্লাসেও পড়ে, কিন্তু গৃহস্থ ঘরের মেয়ে তো?—হবু বরের দিকে চোখ তুলিয়া চাহিয়া আতঙ্কে মুখ কালো করিবার কি তার অধিকার? সারাদিন রাগে গজগজ করিলাম এবং পাশের বাড়ির কালো মেয়েটাকেই বিবাহ করিব স্থির করিয়া বিকালে ছাদে উঠিলাম।

আমাকে দেখিবামাত্র মুচকি হাসিয়া মেয়েটা তৎক্ষণাৎ নিচে চলিয়া গেল।

কবে যেন মাদুর পাতিয়া ছাদে শুইয়াছিলাম, কয়েক দিন বৃষ্টিতে ভিজিয়া মাদুরটা ছাদের সঙ্গে একেবারে আঁটিয়া গিয়াছে। মস্ত একটা হাই তুলিয়া ইহার উপরেই চিত হইয়া শুইয়া পড়িলাম। মনে মনে ভাবিলাম, অপরাহ্নের ঐ চকচকে আকাশটা যে আয়না নয় এজন্য কত জন্ম ধরিয়া তপস্যা করিয়াছিলাম কে জানে!

আকাশে উঠিয়া পৃথিবীর দিকে মুখ ফিরাইয়া সাঁতার দিতে থাকিলে কোথাও গিয়া পৌঁছানো যায় কিনা এমনি একটা অবাস্তব চিন্তা করিতে করিতে ঘুমাইয়া পড়িয়াছিলাম;—স্বপ্ন দেখিলাম পাহাড়ের। তরুহীন শষ্পহীন ধূসরবর্ণ রাক্ষসের মতো গাদাগাদি করিয়া রাখা পাহাড়গুলির চাপে স্বপ্নেই আমার উপত্যকার প্রেম গুঁড়া হইয়া গেল। তিনদিন বাদে পিঠে বোঁচকা বাঁধিয়া চলিয়া গেলাম দার্জিলিং এবং একদা টাইগার হিলে সূর্যোদয় দেখিয়া সূর্যের উদ্দেশেই কয়েক দিনের জন্য বাহির হইয়া পড়িলাম।

ইহাতে আমার যে কি শাস্তি হইল শুনিলে আপনাদের চোখে জল আসিবে। এক ঘণ্টার ভিতরে সূর্যদেব কোন্ দিকে উঠেন তাহা তো ভুলিয়া গেলামই, পাক

খাইতে খাইতে আমি নিজে কোন্ দিকে চলিলাম তাহার পর্যন্ত কিছু স্থিরতা রহিল না। নিজেকে টানিয়া হিঁচড়াইয়া একটা খাড়াইএর উপর তুলিয়া কোন্ দিকে নামিলে যে হাত-পা ভাঙিয়াও প্রাণটা বজায় রাখা যাইবে, ঠিক করিতে পারি না, যেদিক দিয়া উঠিয়াছি, সেদিকে নামার কথা ভাবিলেও হৃদকম্প হয়। হাত আর হাঁটুর চামড়া ছিঁড়িয়া রক্ত পড়িতে লাগিল, মাস্‌লগুলি ছিঁড়িয়া পড়িতে চাহিল, এমন মাথা ঘুরিতে লাগিল যেন পৃথিবীর ঘূর্ণিত গতি প্রত্যক্ষ করিতেছি!

অবশেষে একবার যখন হাত ফসকাইয়া কুড়ি ফিট আন্দাজ গড়াইয়া একটা গাছের গুঁড়িতে আটকাইয়া গেলাম, তখন আর উঠিবার চেষ্টামাত্র না করিয়া মনে মনে বলিলাম, থাক যথেষ্ট হইয়াছে। সেইখানে শুইয়া শুইয়া পকেট হইতে বিস্কুটের গুঁড়া বাহির করিয়া মুখে পুরিতে লাগিলাম এবং চারিদিকে চাহিয়া প্রাকৃতিক দৃশ্যগুলি উপভোগ করিতে আরম্ভ করিলাম।

ভাবিলাম, একেবারে শুকনা শিলার গায়ে এই গাছটা গজানো না জানি কোন্ নিষ্ঠুর দেবতার কীর্তি। ঐ তো তলা দেখা যাইতেছে, গড়াইয়া পড়িলেই হইত! জীবনের উদ্দেশ্যটা তাহা হইলে কিছু কিছু বোঝা যাইত নিশ্চয়।

ঘন্টাখানেক ঝিমাইবার পর উঠিবার চেষ্টা করিলাম। কোনো মতে গাছটা ধরিয়া উঠিয়া দাঁড়াইয়া উপরের দিকে চাহিয়া স্পষ্ট বুঝিলাম নিজের ইচ্ছায় যেটুকু নামি নাই শত ইচ্ছা করিলেও সেটুকু আর উঠিতে পারিব না। নানাবিধ কসরতের সাহায্যে ঘন্টা দুয়েকের মধ্যেই নিচে নামিয়া পড়িলাম।

সোজা হইয়া দাঁড়াতেই দেখি, চমৎকার! ত্রিশগজ তফাতে পাহাড়ী উনানে একটা ভাতের হাঁড়ি চাপানো রহিয়াছে এবং নিকটে যে রাঁধুনী বসিয়া আছেন তিনি নিঃসন্দেহে বাঙালী ভদ্রলোক।

মাতালের মতো হেলিয়া দুলিয়া নিকটে গেলাম। প্রশ্ন করিলাম, 'আপনি এখানে?'

ভদ্রলোকের মুখ আমসির মতো শুকাইয়া গেল! বলিলেন, 'আজ্ঞে, আপনাকে তো চিনলাম না?'

হাসিয়া বলিলাম, 'এখানেই জীবন কাটিয়েছেন নাকি? মানুষ দেখেননি কখনো? আমি আপনার মতোই মানুষ। এত জায়গা থাকতে এখানে এসে ভাত রাঁধছেন কেন তাই জিজ্ঞাসা করছি।'

'খিদে পেয়েছে।'

'খিদে পাবার জন্য বুঝি এখানে শুভাগমন করেছেন?'

ভদ্রলোক বিব্রত হইয়া বলিলেন, 'আমার বড়ো বিপদ মশাই।'

'সে আমারো' বলিয়া বসিলাম। নিকটবর্তী গুহাটায় চোখ পড়িল উনানের ধোঁয়া হইতে আত্মরক্ষা করিতে গিয়া।

'বাঃ বাঃ এ যে দেখছি গুহা! আপনি ওখানে তপস্যা করেন নাকি? পঞ্চাশোর্ধে বনং ব্রজেৎ করেছেন?'

'আজ্ঞে না। বিপদ তো ঐখানে।'

শুনিয়া ভদ্রলোকের আপত্তি সম্পূর্ণ উপেক্ষা করিয়া গুহায় উঁকি দিলাম। একটি যুবতী মেয়ে মাদুরে শুইয়া বেদনায় কাতরাইতেছে।

ভড়কাইয়া লোকটির কাছে ফিরিয়া গিয়া চাপা গলায় বলিলাম, 'এ যে বিষম কাণ্ড মশাই।'

'আজ্ঞে হ্যাঁ। ওর ছেলে হচ্ছে।'

'হচ্ছে নাকি?' বলিয়া আমি প্রকাণ্ড একটা হাঁ করিয়া ফেলিলাম এবং বহুক্ষণ অবধি সে হাঁ বন্ধ করিতে খেয়াল হইল না।

যত দুর্গম পথ দিয়াই আমি আসিয়া থাকি, এখানে আসিবার একটা সুগম পথও আছে দেখা গেল। এই পথ দিয়া প্রত্যহ দু-বেলা পাঁচ ছয় মাইল চড়াই-উৎরাই ভাঙিয়া নানাবিধ প্রয়োজনীয় দ্রব্যাদি সংগ্রহ করিয়া আনিবার ভারটা আমার উপরেই পড়িল। ভদ্রলোকটি দেখিলাম বেজায় কুঁড়ে। দু-বেলা রান্না করেন, খান আর গুহামুখে মস্ত একটা পাথরে ঠেস দিয়া বসিয়া চুপচাপ আকাশ-পাতাল ভাবেন। একেবারেই অকর্মণ্য।

গুহা আলো করা একটি মেয়ে হইয়াছে। ট্যাঁ ট্যাঁ করিয়া কাঁদে চুক চুক করিয়া দুধ খায় আর চোখ বুজিয়া ঘুমায়। আমি চাহিয়া দেখি আর তারিফ করি।

বলি, 'লোকজন ডেকে এবার লোকালয়ে নেবার ব্যবস্থা করা যাক, কি

বলেন মশাই ?'

লোক ডাকার কথা শুনিলে লোকটা কেমন কাঁদো কাঁদো হইয়া যায়, শহরে ইহাদের বিপদের কথা প্রচার করিব বলিলে একেবারে কাঁদিয়া ফেলে।

স্ত্রী তো চব্বিশ ঘন্টার ভিতর দশ ঘন্টা কাঁদিয়াই কাটায়। ভিতরে কিছু গোলমাল আছে বুঝতে পারি, মেয়েটার চুলপাড় শাড়ি আর সিঁদুরহীন সিঁথি দেখিয়া সন্দেহ আরো দৃঢ় হয়। স্বামীকে জিজ্ঞাসা করিলে বলে, 'আঁতুড়ে কি সিঁদুর পরতে আছে ?' স্ত্রীকে জিজ্ঞাসা করিলে সে ডুকরাইয়া কাঁদিয়া ওঠে।

বড়োই জটিল ব্যাপার। নকল দুঃস্বপ্নের মতো।

দিন দশেক বাদে কিন্তু সব সরল হইয়া গেল। খাদ্য ও দুগ্ধের সন্ধানে বাহির হইয়াছিলাম, ফিরিয়া দেখি কচি মেয়েটা কাঁদিয়া কাঁদিয়া গলা শুকাইয়া মরিতে বসিয়াছে, মা-বাপ কাহারো চিহ্ন পর্যন্ত নাই! মেয়েটার কাছে একটা চিঠি পড়িয়াছিল। যেমন সংক্ষিপ্ত তেমনি ভীষণ। আমার উপকারের জন্য কৃতজ্ঞ হইয়া নাম-ধাম না দিয়া লোকটি রহস্যের মীমাংসা করিয়া দিয়া গিয়াছে। যুবতীটি নাকি লোকটির স্ত্রী নয়, বালবিধবা কন্যারত্ন।

পাপটাকে যাহাতে গুহাতেই মরিতে দিয়া পলাইয়া গিয়া জগতের কল্যাণ করি শেষের দিকে এরূপ একটা অনুরোধও জানানো হইয়াছে।

খুকিকে কোনো প্রকারে একটু দুধ খাওয়াইয়া আমি মাথায় হাত দিয়া বসিয়া রহিলাম। অনুপস্থিত বিধবাটি এবং তাহার বাপের উদ্দেশে আমার গালাগালি শুনিয়া গুহার পাথরগুলিও বোধহয় সেদিন লজ্জা পাইয়াছিল।

পনেরো বছর পরে ভূমিকম্প!

বাৎসল্যের সিমেন্ট দিয়া যৌবনের শক্ত গারদ করিয়াছিলাম, তাহা ফাটিয়া একেবারে চৌচির!

মেয়েটা গুহা আলো করিয়া জন্মিয়াছিল, এখন আমার বাড়িটা এমন আলো করিয়াছে যে, এই প্রৌঢ় বয়সে মাঝে মাঝে চোখে অন্ধকার দেখিতে

আরম্ভ করিয়াছি।

এক রাশি কালো চুল পিঠে জড়াইয়া ফর্সা একখানি কাপড় পরিয়া চঞ্চলপদে সারাদিন চোখের উপরে ঘুরিয়া বেড়ায়, সন্ধ্যার পর আলোর সামনে পড়িতে বসিয়া ছটফট করে, আমি চাহিয়া দেখি আর তারিফ করি। মেয়েটা যে এত সুন্দর এ যেন আমার অবিশ্বাস্য সুখ। কত কি মনে হয়। পিছু হাঁটিতে হাঁটিতে আমি যেন একেবারে কৈশোরের প্রান্তে গিয়া দাঁড়াই, ওর ঐ টানা চোখ আর রাঙা ঠোঁট আর অপূর্ব-গঠন তনু আমাকে সেইখানে আটকাইয়া রাখে।

রাতদুপুরে তার ঘরের দরজায় টোকা দিয়া অদ্ভুত গলায় ডাকি, 'শিলা!'

সে অবশ্য ঘুমাইয়া থাকে, সাড়া দেয় না, আমার মুখের ডাকে আমারই ভবিষ্যৎ ভূতটা যেন সামনে আসিয়া দাঁড়ায়, অকস্মাৎ এমন আতঙ্ক হয় যে বলিবার নয়। নিজের ঘরে ছুটিয়া গিয়া কাঁপিতে কাঁপিতে বিছানায় শুইয়া পড়ি। অন্ধকারে হাতড়াইয়া চুরুট দেশলাই খুঁজিয়া নিয়া তাড়াতাড়ি চুরুট ধরাইয়া টানিতে গিয়া কাশিতে আরম্ভ করিয়া দিই। কাশিতে কাশিতে হাসি পায়, আমার হাসির শব্দে অন্ধকার যেন নড়িয়া ওঠে, বাড়িটা যেন বিরক্তিতে একবার একটু কাঁপে, আমার গা যেন ছমছম করে। গলা চাপিয়া হাসি থামাইতে গিয়া গোঁ গোঁ শব্দ হয়, তাড়াতাড়ি হাত সরাইয়া নিয়া আমি উঠিয়া বসি।

খোলা জানালায় শব্দ হয়, 'দাদু!'

'কিরে শিলা?'

'আমার ভয় করছে দাদু। কে যেন হা হা করে হাসছিল।'

শুনিয়া শিহরিয়া উঠি। চৌকির প্রান্তটা শক্ত করিয়া চাপিয়া ধরিয়া বলি, 'ভয় আবার কিসের? ঘুমোগে যা।'

'আমি তোমার ঘরে শোব দাদু, দরজা খোলো।'

মেয়েটা বলে কি! এই নিস্তব্ধ রাত্রি, অনুভূতিতে ঘা-মারা এই গাঢ় অন্ধকার, অর্ধোন্মাদ এই নিদ্রাহীন তৃষিত প্রৌঢ়, এঘরে শুইতে চায় ও কোন্ হিসাবে? রাতদুপুরে জ্বালাতন করিতে নিষেধ করিয়া এমন জোরে ধমক দিয়া উঠি যে নিজেরই চমক লাগে!

মিনিটখানেক ঘড়িটার টিকটিক শব্দ ছাড়া সব স্তব্ধ হইয়া থাকে, তারপর শুনিতে পাই অবাধ্য মেয়েটা জানালা ছাড়িয়া এক পাও নড়ে নাই, অধিকন্তু ফুঁপাইয়া

কাঁদিতেছে।

উঠিয়া দরজা খুলি, ভূত আর আমার ভয়ে শিলা ভালো করিয়া কাঁদিতেও পারিতেছে না, দুই হাতে চোখ ঢাকিয়া জানালার নিচে বসিয়া পড়িয়াছে। দেখিয়া আমার হৃদয় হিম হইয়া যায় এবং আমি স্পষ্ট অনুভব করি সেখানে অতনুর মৃত্যু হইয়াছে।

ওঘর হইতে বিছানা টানিয়া আনিয়া নিজেই শয্যা রচনা করিয়া দিই। চোখ মুছাইয়া হাত ধরিয়া তুলিয়া দিতেই শিলা নীরবে গিয়া শুইয়া পড়ে।

আমি ক্ষণকাল বারান্দায় দাঁড়াইয়া থাকি। খানিক দূরে তেতালা বাড়িটার মাথা ডিঙাইয়া গিয়া বড়ো বড়ো কয়েকটা তারার সংবাদ নিয়া ফিরিয়া আসার পূর্বেই জলীয় কুয়াশায় আমার দু-চোখ আত্মহারা হইয়া যায়। ভিজা স্যাঁতসেঁতে তাহার আর্তি।

পাড়া প্রতিবেশীরা বলিতে আরম্ভ করিয়াছে, 'এবার নাতনীর বিয়ে দাও। অমন টুকটুকে নাতনী তোমার।'

নাতনী টুকটুকে বলিয়া নয়, আমার টুকটুকে নাতনী বলিয়া ইহাদের বিস্ময় যেন বেশি! শুনিলে রাগে গা জ্বলিয়া যায়। আমার তিলোত্তমা বৌ থাকা যেন অসম্ভব! আমার সুন্দরী মেয়ে যেন ছিল না! টুকটুকে নাতনী যেন আমার থাকিতে নাই!

বলি, 'আমার নাতনীর বিয়ের ভাবনা আমিই ভেবে উঠতে পারব মিত্তির মশায়।'

সান্যাল বলে, 'তা অত ভাবাভাবির দরকার কি? তুমি নিজেই বিয়ে করে ফেলো না হে! পঁয়তাল্লিশ বছর বয়সে এমন শক্ত সমর্থ দাদু—নাতনী তোমার বর্তে যাবে।'

খুশি হইয়া সান্যালের পিঠ চাপড়াইয়া বলি, 'তা মন্দ বলোনি সান্যাল! আমিও মাঝে মাঝে ঐ কথাই ভাবি। একটা বেরসিক ছোঁড়ার হাতে ওকে দিতে আমার একটুও ইচ্ছে নেই।'

ইহাদের ভিতর চাটুজ্যে লোকটা অতি বদ। বলে, 'না না এ ঠাট্টার কথা নয়। মেয়েটি ডাগর হয়েছে, এবার বিয়ে দেওয়া কর্তব্য। আমাদের এই ভুপেনের সঙ্গে সম্বন্ধ করো না?'

ভুপেন ছোঁড়া পাড়ার হৃদয় ডাক্তারের পুত্র এবং পাড়ার মধ্যে বোধকরি সবচেয়ে সুপাত্র। অন্দরে ঢুকিতে দিই না, তবু নিত্য আমাদের এই আড্ডায় হাজির হয়। বোধহয় পান জল দিবার জন্য শিলা যে বাহিরে আসে সেই সময় তাহাকে দেখিবার লোভে। চাটুজ্যের কথায় ছোঁড়ার মুখ লাল হইয়া উঠিয়াছে দেখিয়া মনে মনে স্থির করিয়া ফেলি এবার হইতে পানজল দিবার বরাতটা চাকরের উপরেই থাকিবে।

মুখুজ্যে চাটুজ্যে অপেক্ষাও পাজী। স্মিতমুখে ভুপেনের দিকে চাহিয়া বলে, 'বড়ো ভালো ছেলে, বড়ো ভালো ছেলে। পাড়ার সবগুলি ছেলে এরকম হলে—'

ঠিক এমনি সময়ে পান নিয়া ঘরে ঢুকিয়া শিলা প্রশংসাগুলি সব শোনে। ইচ্ছা হয় মেয়েটাকে অন্দরে ছুঁড়িয়া দিয়া লাঠি নিয়া সকলকে মোড় পর্যন্ত তাড়াইয়া নিয়া যাই আর ভুপেনের মাথায় বসাইয়া দিই সেই লাঠি। পুলিসের হাত এড়াইয়া শিলাকে নিয়া তার সেই আঁতুড়ের গুহাতে চিরকাল লুকাইয়া থাকি। সেই অপরিসর গুহায় ঘেঁষাঘেঁষি হইয়া রাত কাটানোর সমর্থন পাইলে আমি কি না করিতে পারি?

সকলকে বিদায় দিয়া ভিতরে গিয়াই শিলাকে বলি, 'বিয়ে করবি শিলা?' সে মাথা নাড়িয়া বলে, 'না দাদু বিয়ে আমি করব না।'

'তবে কি করবি?'

'তোমার কাছে থাকব।'

'তা থাকিস। কিন্তু চিরকাল নাতনী হয়েই থাকবি? বৌ হয়ে থাক না!'

'দূর ছোটলোক!' বলিয়া সে হাসে।

তাহার মুখ হইতে যে দৃষ্টি সরাইতে পারি না, তাহা এমনি মুখর যে চক্ষু মার্জনার ছলে ঢাকিয়া দিতে হয়। আপসোস করিয়া মরি যে কোন্ মহৎ উদ্দেশ্য নিয়া ওর দাদু হইয়া স্নেহ শিখাইয়াছি, স্বামী হইয়া প্রেম শিখাই নাই। আজ তাহা হইলে—

চিন্তাটা বড়ো জটিল। আমার স্নেহের পুত্তলী আমাকে এমনভাবে ঠকাইবে কে তাহা ভাবিতে পারিয়াছিল?

ইচ্ছা হয় জন্মের কাহিনী শুনাইয়া মেয়েটাকে ভাঙিয়া দিই। উহার মুখের নিষ্পাপ সরলতা ঘুচিয়া গিয়া আমার পথ পরিষ্কার হোক।

'মার কথা শুনবি শিলা।

'বলো দাদু।'

আমি বলিতে আরম্ভ করি। গুহার আবছা আলোয় শিলার জন্মকথা। কিন্তু যতবারই বলি আসল বক্তব্যটা গোপন থাকিয়া যায়, শেষ করি একটা মিথ্যা বলিয়া। অযত্নে অচিকিৎসায় ঠাণ্ডায় না-দেখা মার শোচনীয় মৃত্যুকাহিনী শুনিয়া শিলার চোখ দিয়া জল পড়ে!

নিশ্বাস ফেলিয়া ভাবি, বদমাইশ তো কোনোদিন ছিলাম না, পারিব কেন! অন্যায় করিবার অক্ষমতায় আত্মপ্রসাদ জন্মে, যথালাভ মনে করিয়া তাহাতেই খুশি থাকিতে চেষ্টা করি।

কিন্তু পারিলাম না। শিলাকে চুম্বন করিবার মতো অবস্থাটা কিছুকালের মধ্যেই সৃষ্টি হইয়া গেল। কেমন করিয়া গেল তাহা এত বেশি সূক্ষ্ম যে ভাষায় মোটা ইঙ্গিতে সংক্ষেপে প্রকাশ করিবার দুঃখে কলম ছুঁড়িয়া ফেলিতে ইচ্ছা হইতেছে।

শিলার বয়স আর পনেরো নাই, ষোলো হইয়াছে।

কিছুকাল হইতেই দেখিতেছি সে গম্ভীর হইয়া উঠিয়াছে, কিন্তু কী এক না-জানা ভয়ে চোখ দুটি চঞ্চল। মুখ যেন বর্ষণহীন শ্রাবণের আকাশ, ক্রমাগতই কালো কালো মেঘ ভাসিয়া যাইতেছে। সকালবেলা আমি টাকা-পয়সার হিসাব নিয়া ব্যস্ত থাকি, মুখ তুলিতেই দেখি একটা অদ্ভুত বিষণ্ণ মুখভঙ্গি করিয়া সে আমার দিকে একদৃষ্টে চাহিয়া আছে।

আমাকে চাহিতে দেখিলে সরিয়া যায়।

আমার হিসাব যায় গুলাইয়া, ডাকি, 'শিলা শোন্।'

আমি ডাকিলেই শিলা দুড়দাড় ছুটিয়া আসিত, এখন এমন মন্থর গতিতে আসে যেন পদে পদে পা বাধিয়া যাইতেছে। খানিক তফাতে থাকিয়াই বলে, 'কি দাদু?'

'কাছে আয়।'

শিলা কাছে আসে না, আসিতে থাকে। নাগালের মধ্যে আসিলেই খপ করিয়া তার হাত ধরিয়া পাশে বসাইয়া দিই। বলি, 'তুই বড়ো লক্ষ্মী মেয়ে, শিলা?'

শিলা জোর করিয়া একটু হাসে। বলি, 'আমাকে তুই ভালবাসিস, শিলা?'

পরম আশ্বস্ত হইয়া সে তৎক্ষণাৎ বলে, 'বাসি দাদু। ঘামাচি মেরে দেব বুঝি?'

সুতরাং ঐখানেই থামিতে হয়, যদিও সে থামার অর্থই নেপথ্যে অগ্রসর হওয়া।

বলি, 'ঘামাচি কই রে? আমার আর ঘামাচি হয় না। দু-বেলা কত সাবান মাখি তা জানিস?'

খিলখিল করিয়া হাসিয়া শিলা বাঁচে এবং ইহার পর কয়েক দিন ধরিয়া সে আগের মতো হাসিখুশি হইয়া কাটায়। এই পরিবর্তন কিন্তু সাময়িক পরিবর্তনটাকে তাহার নিকটেও স্পষ্টতর করিয়া তোলে। তাহার শঙ্কা-সংকোচহীন জীবন প্রবাহ আবার অবাধে বহিতেছে দেখিয়া আমিও এদিকে ঝিমাইয়া পড়ি। হাই তুলিয়া মোড়ামুড়ি দিয়া ও মেয়েটার নারীত্ব যে আবার ঘুমাইয়া পড়ে, ইহা আমার ভালো লাগে না।

আবার আমার অজস্র সূক্ষ্ম ইঙ্গিতের পীড়ন চলে। হাসিখুশি মিলাইয়া গিয়া তাহার কপোল হয় পাণ্ডুর, চোখ করে ছলছল।

এমনিভাবে দিন যায়, অবশেষে একদিন বর্ষা-ব্যাকুল দ্বিপ্রহরে আমার এই পুরু তামাকের ধোঁয়ায় বিবর্ণ ঠোঁট দিয়া শিলার হাসিখুসি চিরকালের জন্য মুছিয়া নিলাম। মনে করিয়াছিলাম ঘুমাইয়া আছে, কিন্তু দেখিলাম ধরা পড়িয়া গিয়াছি।

'কি দাদু?' বলিয়া ধড়মড় করিয়া উঠিয়া বসিল।

কত কথাই বলিতে পারিতাম। দাদামশাই নাতনীর ঠোঁটে চুম্বন করিয়াছে, ইহার কত সঙ্গত ব্যাখ্যাই ছিল। চুম্বন যে লভ রাইট-এর সভ্য সংস্করণ এ কথা আজও যে জানে না দুই-চারিটা সস্নেহ বাণী বলিয়া কত সহজেই তাহাকে ভোলানো যাইত। কিন্তু সে সব কিছু না করিয়া আমি দিলাম ছুট!

ছুটিয়া রাস্তার পড়িয়া হন হন করিয়া পুরা দুই মাইল হাঁটিয়া থামিলাম। পথের ধারে একটা নির্জন গাছতলায় দাঁড়াইয়া ভাবিতে লাগিলাম আর কত ঘণ্টা পরে বাড়ি ফেরা চলিবে।

হঠাৎ খেয়াল হইল একটি শীর্ণকায় বৃদ্ধ ভদ্রলোক দুই হাতের ভিতরে আসিয়া তীক্ষ্ণদৃষ্টিতে আমার মুখে কি যেন খুঁজিতেছেন। ভালো করিয়া নজর করিতে চিনিলাম।

'আপনি যে! এখনো বেঁচে আছেন দেখছি। বলি, এবারও বিপদ নাকি? এ কিন্তু লোকালয় মশাই!'

'আজ্ঞে বিপদ নয়। সে বেঁচে আছে? বলুন, সে বেঁচে আছে?'

মাথা নাড়িয়া শূন্যে তুড়ি দিয়া বলিলাম, 'বাঁচে কি? আপনিই বলুন। মৃত্যুই

যে পৃথিবীতে একমাত্র সত্য! আপনি আমি বেঁচে আছি এটাই আশ্চর্য। আহা, ওখানে বসবেন না মশাই!'

লোকটা মাথায় হাত দিয়া পথেই বসিতে যাইতেছিল, আমার অনুরোধে বসিল না। বলিল, 'মেয়েটা পনেরো বছর ধরে পাগল হয়ে আছে, আপনাকে সেই থেকে খুঁজছি। দুর্গা দুর্গা, সব পরিশ্রম ব্যর্থ হল।'

বলিলাম, 'তাই হয়। ওজন্য দুঃখ করবেন না। ষোলো বছর পরিশ্রম করে প্রিয়ার মন খুঁজে পেলাম না, আপনার তো মানুষ খোঁজার তুচ্ছ পরিশ্রম।'

লোকটাকে ফাঁকি দিবার জন্য নানা রাস্তা ঘুরিয়া বাড়ি ফিরিলাম। দেখি, শিলা আমার জন্য ময়দা মাখিতেছে। মুখখানি তার যেমন বিষণ্ণ তেমনি শান্ত।

একগাল হাসিয়া বলিলাম, 'আমি ভাবলাম তুই রাগ করেছিস, শিলা।'

সে মুখ কালো করিয়া বলিল, 'খেতে দিচ্ছ, পরতে দিচ্ছ, রাগ আর কী করে করি দাদু।'

আপনারা শুনিলেন? খাইতে পরিতে দিই বলিয়া আমি যেন কত জোরখাটাই। জোর খাটাইতে পারিলে আমার ভাবনা কি ছিল বলুন তো?

উপরে গিয়া শুইয়া পড়িলাম। আধঘণ্টা পরে ক্ষুধার তাগাদায় শিলাকে তাগাদা দিতে নিচে নামিয়া দেখি, সে তখনো লুচি ভাজিতেছে আর সলজ্জে অদূরে দাঁড়ানো ভুপেনের প্রশ্নের জবাব দিতেছে। আমি বাড়ি না থাকিলে আমাকে ডাকিতে আসিয়া ছোঁড়া সদর হইতে শিলার সঙ্গে দুই-চার মিনিট কথা কহিয়া যায় সম্প্রতি ইহা জানিতে পারিয়াছিলাম, কিন্তু এ যে একেবারে অন্দরে চড়াও হওয়া!

আমাকে দেখিয়া দুজনেই খাসা লজ্জা পাইল। আমতা আমতা করিয়া ভুপেন বলিল, 'আপনার সঙ্গে একটা কথা ছিল, দাদু।'

'তা আমাকে ডাকলেই হত।' বলিয়া সটান বৈঠকখানায় চলিয়া গেলাম। এমন স্পষ্ট ইঙ্গিতও কি ছোঁড়া বুঝিতে চায়! হাঁক দিয়া বাইরে ডাকিয়া আনিলাম, তবে শিলার সঙ্গে তার গল্প ফুরাইল। বেহায়া!

'কি কথা বলতে চাও শুনি? চটপট বলো।'

মুখ লাল করিয়া কোনোমতে কথাটা বলিতেই চটিয়া উঠিলাম—'বটে! তা বিয়ে করে ওকে খাওয়াবে কি শুনি? এম-এ ডিগ্রির ডিপ্লোমাখানা?'

ছোঁড়া যে ইতিমধ্যে সাড়ে তিনশো টাকার চাকরি বাগাইয়া আট-ঘাট বাঁধিয়া

আসিয়াছে, আমি কি সে সংবাদ রাখি? প্রথমটা বেশ ভড়কাইয়া গেলাম, কিন্তু মুহূর্তে সামলাইয়া নিয়া বলিলাম, 'তা হোক, তোমার সঙ্গে আমি ওর বিয়ে দেব না।'

'কেন দাদু?'

'সে কৈফিয়ত তোমাকে দেব কেন হে বাপু! বাধা আছে এইটুকু শুনে রাখো।' বলিয়া আমি ফের রাগিয়া আগুন হইয়া উঠিলাম।

দিন চারেকের মধ্যে সমস্ত ব্যবস্থা করিয়া শিলাকে বলিলাম, 'তল্পি বাঁধ শিলা, এখানকার বাস তুলতে হল।'

শিলা সজলচোখে বলিল, 'কেন দাদু? বেশ তো আছি এখানে?'

বেশ থাক আর যাই থাক, পরের দিন জিনিসপত্র সব গাড়ির ছাদে চাপাইয়া শিলাকে ভিতরে বসাইলাম। কিছু ফেলিয়া গেলাম কি না দেখিতে পাঁচ মিনিটের জন্য বাড়ির ভিতরে গিয়াছি, ইহার মধ্যে ভূপেন আসিয়া গাড়ির সামনে দাঁড়াইয়াছে।

শুষ্ক হাসিয়া বলিলাম, 'ভূপেন যে! আমরা তো চললাম।'

'একটা কথা শুনুন দাদু' বলিয়া সে আমাকে একান্তে নিয়া গেল।

'কোথায় যাচ্ছেন? শিলাও জানে না বললে।'

হাসিয়া বলিলাম, 'কোথায় যে যাচ্ছি আমিও জানি না হে! কোনো গুহাটুহায় আশ্রয় নেব ভাবছি।'

এক মুহূর্ত স্তব্ধ থাকিয়া ভূপেন বলিল, 'আপনার মত কি কোনোদিন বদলাবে না, দাদু? এ বিয়ে না হলে আপনার নাতনীও অসুখী হবে।'

গম্ভীর হইয়া বলিলাম, 'দেখো বাপু কবি, তোমায় একটা সৎ উপদেশ দিই। শুধু কাব্যচর্চা করে জীবনটা মাটি কোরো না। জীবনে আরও ঢের বড়ো বড়ো সাধনার সুযোগ আছে।' বলিয়া গাড়িতে উঠিয়া পড়িলাম। আমার সামনেই শিলা যতক্ষণ দেখা গেল ভূপেনের দিকে একদৃষ্টে চাহিয়া রহিল।

হে পাঠক হে পাঠিকা, কৈফিয়ত আমি দিব না। শুধু কয়েকটা কথা বলি। শিলাকে নিয়া আমি যে আদিকাব্য রচনা করিতে চাই, ত্যাগের কাব্য তার চেয়ে

বড়ো একথা মানা আমার পক্ষে আত্মপ্রবঞ্চনা। ভূপেনের হাতে শিলাকে সঁপিয়া দিয়া আমি শূন্য ঘরে বুক চাপড়াইলে আপনারা খুবই খুশি হন, কিন্তু তাহাতে আমার কি লাভ? কেনই বা শিলাকে আমি ছাড়িব! বিলাইয়া দিবার জন্যে এতকষ্টে এত যত্নে আমি ওকে মানুষ করি নাই। গুহায় ফেলিয়া আসিলে ও বাঁচিত না। আমি ওর প্রাণ রক্ষা করিয়াছি। আমার চেয়ে ভূপেনের অধিকার বেশি কেমন করিয়া? আপনারা ন্যায়বিচার করিবেন।

আপনারা বিশ্বাস না করিতে পারেন, শিলাকে আমি ভালবাসি। আমার যেমন প্রকৃতি আমার ভালবাসাও তেমনি। দেড়শো কোটি মানুষের মধ্যে আমি যেমন মিথ্যা নই, আমার এই ভালবাসাও তেমনি মিথ্যা নয়।

আমার এ প্রেম যেন গোড়া ঘেঁষিয়া কাটা তরুর মতো—শাখা নাই, কিশলয় নাই, পাতা নাই, ফুল নাই, শুধু আছে মাটির উপরে শক্ত গুঁড়ি আর মাটির নিচে সরস সতেজ মূল, যাহার রস সঞ্চয় কেবল নিজেকে পুষ্ট করিবার জন্যই। বাস্তবিক ভাবিয়া দেখিলে বোঝা যায় আমি যে আমার বিশাল লোমশ বুকে দুই হাতের হাতুড়ি দিয়া কচি মেয়েটাকে ছেঁচিতে চাই ইহার মধ্যে আমিও নাই শিলাও নাই, আছে শুধু অনাদি অনন্ত শাশ্বত প্রেম, পশু-পাখি মানুষকে আশ্রয় করিয়াও যে প্রেম চিরকাল নিজের সমগ্রতা বজায় রাখিয়াছে। আমি আর শিলা তো শুধু ক্রীড়নক। দু-দিন পরে আমরা যখন শূন্যে মিশাইব এ প্রেম তখনো পৃথিবীতে বাঁচিয়া থাকিবে।

তাছাড়া শিলার পবিত্রতায় আমার শ্রদ্ধা নাই। ওর বিধবা মাকে আমি কিছুতেই মন হইতে তাড়াইতে পারি না। তার সেই শুভ্রবাসা শীর্ণা-ক্রন্দসী মাতা আমার মনে একটা স্পষ্ট প্রেরণার মতো জাগিয়া আছে। দুই হাতে অন্ধকার ঠেলার মতো, সেই কলঙ্কিনী মাতার কন্যা আমার প্রেমেরই যোগ্য এই অন্ধ যুক্তি আমি ঠেলিয়া দিতে পারি না।

পশ্চিমে একটা শহরের প্রান্তে নিরালা বাগান বাড়িতে শিলাকে নিয়া নীড় বাঁধিয়াছি। রোমান্স একেবারে রোমাঞ্চকর হইয়া উঠিয়াছে।

আষাঢ়ের মেঘের মতো গম্ভীর হইয়া শিলা আমার তেমনি সেবা করিতেছে। পরিহাস করিলে হাসে না, মিষ্টি কথা বলিলে শ্রান্ত চোখ তুলিয়া তাকায়, হাত ধরিয়া সোহাগ করিতে গেলে কাগজের মতো সাদা আর পাথরের মতো শক্ত হইয়া ওঠে।

ইঙ্গিতে বলি, 'বেঁচে থাকতে হলে সবই চাই, শিলা।'

সে বলে, 'মরাটাও তো কঠিন নয় দাদু!'

তা বটে। বলি, 'তবু যার অন্যথা নেই তাকে মানতে হয়।'

সে বলে, 'জানি। কিন্তু মানার পথটা আমি তোমার কাছে শিখব না দাদু। দরজায় দাঁড়িয়ে থাকলে আমি কি করে বাইরে যাই বলো তো?'

দিনের ব্যাপারটা এখন এই রকম দাঁড়াইয়াছে। রাত্রির ব্যাপারটা অন্যরূপ।

বাহিরে কোনোদিন জ্যোৎস্না থাকে, কোনোদিন থাকে না, কোনোদিন বৃষ্টি পড়ে, কোনোদিন পড়ে না। দুই হাতে বুক চাপিয়া বিছানায় উপুড় হইয়া পড়িয়া থাকি। ঘুম আসে না, আসিবে না জানি, সেজন্য ভাবিও না। কিন্তু ঘরের বাতাস যেন নিশ্বাসের পক্ষে অপ্রচুর হইয়া পড়ে। উপরে কাঁটা নিচে কাঁটা দিয়া কে যেন আমাকে জীবন্ত কবর দিয়াছে মনে হয়।

তারপর এক সময় পা টিপিয়া টিপিয়া গিয়া শিলার দরজা ঠেলিয়া বলি, 'তোর আজকাল ভয় করে না কেন, শিলা?'

'চব্বিশ ঘণ্টাই তো ভয় করে দাদু।'

'তবে দরজা খোল। ভয় মিটিয়ে নে।'

শিলা কঠিনস্বরে বলে, 'ঘুমোও গে যাও, দাদু। এমন যদি করো, যেদিকে দু-চোখ যায় চলে যাব।'

নিজের ঘরে ফিরিয়া গিয়া দুই হাতে বুক চাপিয়া শুইয়া পড়ি। শৈলে যার জন্ম শিলা যার নাম সে শিলার মতো শক্ত হইবে জানি, কিন্তু চিরকাল রসে ডুবাইয়া রাখিলেও শিলা কেন গলিবে না ভাবিয়া মাথা গরম হইয়া ওঠে।

# হারাণের নাতজামাই

মাঝ রাতে পুলিশ গাঁয়ে হানা দিল।

সঙ্গে জোতদার চণ্ডী ঘোষের লোক কানাই ও শ্রীপতি। কয়েকজন লেঠেল।

কনকনে শীতের রাত। বিরাম বিশ্রাম ছেঁটে ফেলে উর্ধ্বশ্বাসে তিনটি দিনরাত্রি একটানা ধান কাটার পরিশ্রমে পুরুষেরা অচেতন হয়ে ঘুমোচ্ছিল। পালা করে জেগে ঘরে ঘরে ঘাঁটি আগলে পাহারা দিচ্ছিল মেয়েরা। শাঁক আর উলুধ্বনিতে আকস্মিক আবির্ভাব জানাজানি হয়ে গিয়েছিল গ্রামের কাছাকাছি পুলিশের আবির্ভাবের। প্রায় সঙ্গে সঙ্গে পুলিশ সমস্ত গাঁ ঘিরে ফেলবার আয়োজন করলে হারাণের ঘর থেকে ভুবন মণ্ডল সরে পড়তে পারত, উধাও হয়ে যেত। গাঁ শুদ্ধ লোক যাকে আড়াল করে রাখতে চায়, হঠাৎ হানা দিয়েও হয়তো পুলিশ সহজে তার পাত্তা পায় না। দেড়মাস চেষ্টা করে পারেনি, ভুবন এ গাঁ ও গাঁ করে বেড়াচ্ছে যখন খুশী।

কিন্তু গ্রাম ঘেরবার, আঁটঘাট বেঁধে বসবার কোন চেষ্টাই পুলিশ আজ করল না। সটান গিয়ে ঘিরে ফেলল ছোট হাঁসতলা পাড়াটুকুর কখানা ঘর যার মধ্যে একটি ঘর হারাণের। বোঝা গেল আঁটঘাট আগে থেকে বাঁধাই ছিল।

ভেতরের খবর পেয়ে এসেছে।

খবর পেয়ে এসেছে মানেই খবর দিয়েছে কেউ। আজ বিকালে ভুবন পা দিয়েছে গ্রামে, হঠাৎ সন্ধ্যার পরে তাকে অতিথি করে ঘরে নিয়ে গেছে হারাণের মেয়ে ময়নার মা, তার আগে পর্যন্ত ঠিক ছিল না কোন পাড়ায় কার ঘরে সে থাকবে। খবর তবে গেছে ভুবন হারাণের ঘরে যাবার পরে! এমনও কি কেউ আছে তাদের এ গাঁয়ে? শীতের তে-ভাগা চাঁদের আবছা আলোয় চোখ জ্বলে ওঠে চাষীদের, জানা যাবেই, এ বজ্জাতি গোপন থাকবে না।

দাঁতে দাঁত ঘসে গফুরালী বলে, 'দেইখ্যা লমু কোন হালা পিঁপড়ার পাখা উঠছে। দেইখ্যা লমু।'

ভুবন মণ্ডলকে তারা নিয়ে যেতে দেবে না সালিগঞ্জ গাঁ থেকে। গাঁয়ে গাঁয়ে ঘুরছে ভুবন এতদিন গ্রেপ্তারী ওয়ারেন্টকে কলা দেখিয়ে, কোনও গাঁয়ে সে ধরা পড়েনি। সালিগঞ্জ থেকে তাকে পুলিশ নিয়ে যাবে? তাদের গাঁয়ের কলঙ্ক তারা সইবে না। ধান দেবে না বলে কবুল করেছে জান, সে জানটা দেবে এই আপনজনটার জন্যে।

শীতে আর ঘুমে অবশপ্রায় দেহগুলি চাঙ্গা হয়ে ওঠে। লাঠি সড়কি দা কুড়ুল বাগিয়ে চাষীরা দল বাঁধতে থাকে। সালিগঞ্জে মাঝরাতে আজ দেখা দেয় সাংঘাতিক সম্ভাবনা।

গোটা আষ্টেক মশাল পুলিশ সঙ্গে এনেছিল, তিন চারটে টর্চ। হাঁসখালি পাড়া ঘিরতে ঘিরতে দপ দপ করে মশালগুলি তারা জ্বেলে নেয়। দেখা যায় সব সশস্ত্র পুলিশ, কানাই ও শ্রীপতির হাতেও দেশী বন্দুক।

পাড়াটা চিনলেও কানাই বা শ্রীপতি হারাণের বাড়িটা ঠিক চিনত না। সামনে রাখালের ঘর পেয়ে ঝাঁপ ভেঙে তাকে বাইরে আনিয়ে রেইডিং পার্টির নায়ক মন্মথকে তাই জিজ্ঞেস করতে হয়, 'হারাণ দাসের কোন বাড়ি?'

তার পাশের বাড়ির হারাণ ছাড়াও যেন কয়েক গণ্ডা হারাণ আছে গাঁয়ে। বোকার মতো রাখাল পাল্টা প্রশ্ন করে—'আজ্ঞা, কোন্ হারাণ দাসের কথা কন?'

গালে একটা চাপড় খেয়েই এমন হাউমাই করে কেঁদে ওঠে রাখাল, দম আটকে আটকে এমন সে ঘন ঘন উকি তুলতে থাকে যে, তাকে আর কিছু জিজ্ঞাসা করাই অনর্থক হয়ে যায় তখনকার মতো। বোবা হাবা চাষাগুলো শুধু বেপরোয়া নয়, একেবারে তুখোড় হয়ে উঠেছে চালাকিবাজীতে।

এদিকে হারাণ বলে, 'হায় ভগবান।'

ময়নার মা বলে, 'তুমি উঠলা কেন কও দিকি?'

বলে কিন্তু জানে যে তার কথা কানে যায়নি বুড়োর। চোখে যেমন কম দেখে, কানেও তেমনি কম শোনে হারাণ। কি হয়েছে ভাল বুঝতেও বোধ হয় পারেনি, শুধু বাইরে একটা গণ্ডগোল টের পেয়ে ভড়কে গিয়েছে। ছেলে আর মেয়েটাকে বুঝিয়ে দেওয়া গেছে চটপট, এই বুড়োকে বোঝাতে গেলে

এত জোরে চেঁচাতে হবে যে প্রত্যেকটি কথা কানে পৌঁছবে বাইরে যারা বেড় দিয়েছে। দু-এক দণ্ড চেঁচালেই যে বুঝবে হারাণ তাও নয়, তার ভোঁতা ঢিমে মাথায় অত সহজে কোন কথা ঢোকে না। এই বুড়োর জন্যে না ফাঁস হয়ে যায় সব।

ভুবনকে বলে ময়নার মা, 'বুড়া বাপটার তরে ভাবনা!'

ভুবন বলে, 'মোর কিন্তু হাসি পায় ময়নার মা।' ময়নার মা গম্ভীর মুখে বলে, 'হাসির কথা না। গুলিও করতে পারে। দেখন মাত্তর। কইবো হাঙ্গামা করছিলেন।'

তাড়াতাড়ি একটা কুপি জ্বালে ময়নার মা। হারাণকে তুলে নিয়ে ঘরে বিছানায় শুইয়ে দিয়ে হাতের আঙুলের ইশারায় তাকে মুখ বুজে চুপচাপ শুয়ে থাকতে বলে। তারপর কুপির আলোয় মেয়ের দিকে তাকিয়ে নিদারুণ আপসোসে ফুঁসে ওঠে, 'আঃ! ভাল শাড়িখানা পরতে পারলি না?'

'বলছ নাকি?' ময়না বলে।

ময়নার মা নিজেই টিনের তোরঙ্গের ডালাটা প্রায় মুচড়ে ভেঙে তাঁতের রঙীন শাড়িখানা বার করে। ময়নার পরণের ছেঁড়া কাপড়খানা তার গা থেকে একরকম ছিনিয়ে নিয়ে তাড়াতাড়ি এলোমেলো ভাবে জড়িয়ে দেয় রঙীন শাড়িটি।

বলে, 'ঘোমটা দিবি। লাজ দেখাবি। জামায়ের কাছে যেমন দেখাস।' ভুবনকে বলে, 'ভাল কথা শোনেন, আপনার নাম হইল জগমোহন, বাপের নাম সাতকড়ি। বাড়ি হাতিপাড়া, থানা গৌরপুর।'

নতুন এক কোলাহল কানে আসে ময়নার মার। কান খাড়া করে সে শোনে। কুপির আলোতেও টের পাওয়া যায় প্রৌঢ় বয়সের শুরুতেই তার মুখখানাতে দুঃখ দুর্দশার ছাপ ও রেখা কি রুক্ষতা ও কাঠিন্য এনে দিয়েছে। ধুতি পরা বিধবার বেশ আর কদমছাঁটা চুল চেহারায় এনে দিয়েছে পুরুষালী ভাব।

'গাঁ ভাইঙ্গা রুইখা আইতেছে। তাই না ভাবতেছিলাম ব্যাপার কি, গাঁর মাইনষের সাড়া নাই।'

ভুবন বলে, 'তবেই সারছে। দশবিশটা খুন জখম হইব নির্ঘাত। আমি যাই সামলাই গিয়া।'

'থাকেন আপনে, বসেন', ময়নার মা বলে, 'ছাখেন কি হয়।'

শ দেড়েক চাষী চাষাড়ে অস্ত্র হাতে এসে দাঁড়িয়েছে দল বেঁধে। ওদের আওয়াজ পেয়ে মন্মথও জড়ো করেছে তার ফৌজ হারাণের ঘরের সামনে—দু-চারজন শুধু পাহারায় আছে বাড়ির পাশে পিছনে, বেড়া ডিঙিয়ে ওদিক দিয়ে ভুবন না পালায়। দশটি বন্দুকের জোর মন্মথের, তার নিজের রিভলভার আছে। তবু চাষীদের মরিয়া ভাব দেখে সে অস্বস্তি বোধ করছে স্পষ্টই বোঝা যায়। তার সুরটা রীতিমতো নরম শোনায়—স্রেফ হুকুমজারির বদলে সে যেন একটু বুঝিয়ে দিতে চায় সকলকে উচিত আর অনুচিত কাজের পার্থক্যটা, পরিণামটাও।

বক্তৃতার ভঙ্গিতে সে জানায় যে হাকিমের দস্তখতী পরোয়ানা নিয়ে সে এসেছে হারাণের ঘর তাল্লাস করতে। তাল্লাস করে আসামী না পায়, ফিরে চলে যাবে। এতে বাধা দেওয়া হাঙ্গামা করা উচিত নয়, তার ফল খারাপ হবে। বে-আইনী কাজ হবে সেটা।

গফুর চেঁচিয়ে বলে, 'মোরা তাল্লাস করতি দিমু না।'

প্রায় দুশো গলা সায় দেয়, 'দিমু না!'

এমনি যখন অবস্থা, সংঘর্ষ প্রায় শুরু হয়ে যাবে, মন্মথ হুকুম দিতে যাচ্ছে গুলি চালাবার, ময়নার মার খ্যানখেনে তীক্ষ্ণ গলা শীতার্ত থমথমে রাত্রিকে ছিঁড়ে কেটে বেজে উঠল, 'রও দিকি তোমরা, হাঙ্গামা কইরো না। মোর ঘরে কোন আসামী নাই। চোর ডাকাইত নাকি যে ঘরে আসামী রাখুম? বিকালে জামাই আইছে, শোয়াইছি মাইয়া জামাইরে। দারোগাবাবু তাল্লাস করতে চান, তাল্লাস করেন।'

মন্মথ বলে, 'ভুবন মণ্ডল আছে তোমার ঘরে।'

ময়নার মা বলে, 'গ্যাখেন আইসা, তাল্লাস করেন। ভুবন মণ্ডল কেডা? নাম তো শুনি নাই বাপের কালে। মাইয়ার বিয়া দিলাম বৈশাখে, দুই ভরি রুপা কম দিছি ক্যান, জামাই ফিব্যা তাকায় না। দুই ভরির দাম পাঠাইয়া দিছি তবে আইজ জামাই পায়ের ধুলা দিছে। আপনারে কমু কি দারোগাবাবু, মাইয়াটা কাইন্দা মরে। মাইয়া যত কান্দে, আমি তত কান্দি—'

'আচ্ছা, আচ্ছা'—মন্মথ বলে, 'ভুবনকে না পাই, জামাই নিয়ে তুমি রাত কাটিও।

গৌর সাউ হেঁকে বলে, 'অত চুপে চুপে আসে কেন জামাই, ময়নার মা?'

গা জলে যায় ময়নার মার। বলে, 'সদর দিয়া আইছে। তোমার একটা মাইয়ার সাতটা জামাই। চুপে চুপে আসে, মোর জামাই সদর দিয়া আইছে!'

গৌর আবার কি বলতে যাচ্ছিল, কে যেন আঘাত করে তার মুখে। একটা আর্ত শব্দ শুধু শোনা যায়, সাপেধরা ব্যাঙের একটি মাত্র আওয়াজের মতো।

ময়নার রঙীন শাড়ি ও আলুথালু বেশ চোখে যেন ধাঁধা লাগিয়ে দেয় মন্মথের, পিচুটির মতো চোখে এঁটে যেতে চায় ঘোমটা পরা ভীরু লাজুক কচি চাষী মেয়েটার আধপুষ্ট দেহটি। এ যেন কবিতা। বি. এ. পাশ মন্মথের কাছে, যেন চোরাই স্কচ হুইস্কির পেগ, যেন মাটির পৃথিবীর জীর্ণক্লিষ্ট অফিসিয়াল জীবনে একফোঁটা টসটসে দরদ। তার রীতিমতো আপসোস হয় যে যোয়ান মর্দ মাঝবয়সী চাষাড়ে লোকটা এর স্বামী, ওর আদরেই মেয়েটার এই আলুথালু বেশ!

তবু মন্মথ জেরা করে, সংশয় মেটাতে গাঁয়ের দুজন বুড়োকে এনে সনাক্ত করায়। তার পরেও যেন তার বিশ্বাস হতে চায় না! ভুবন চুপচাপ দাঁড়িয়ে আছে গায়ে চাদর জড়িয়ে যতটা সম্ভব নিরীহ গোবেচারী সেজে। কিন্তু খোঁচা খোঁচা গোঁপদাড়ি ভরা মুখ, রুক্ষ এলোমেলো একমাথা চুল, মোটেই তাকে দেখায় না নতুন জামায়ের মতো। মন্মথ গর্জন করে হারাণকে প্রশ্ন করে, 'এ তোমার নাতনীর বর?'

হারাণ বলে, 'হায় ভগবান!'

ময়নার মা বলে 'জিগান মিছা, কানে শোনে না বদ্ধ কালা।'

'অ!' মন্মথ বলে।

ভুবন ভাবে এবার তার কিছু বলা বা করা উচিত।

'এমন হাঙ্গামা জানলে আইতাম না কর্তা। মিছা কইয়া আনছে আমারে। সড়াইলের হাটে আইছি, ঠাইরেন পোলারে দিয়া খপর দিলেন, মাইয়া নাকি মর মর, তখন যায় এখন যায়।'

'তুমি অমনি ছুটে এলে?'

'আসুম না? রতিভরি সোনারূপা যা দিব কইছিল, তাও ঠেকায় নাই বিয়াতে। মইরা গেলে গাও থেইকা খুইলা নিলে আর পামু?'

'ওঃ! তাই ছুটে এসেছ? তুমি হিসেবী লোক বটে।' মন্মথ বলে ব্যঙ্গ

করে। আর কিছু করার নেই, বাড়িগুলি তাল্লাস তছনচ করে নিয়ম রক্ষা করা ছাড়া। জামাইটাকে বেঁধে নিয়ে যাওয়া চলে সন্দেহের যুক্তিতে গ্রেপ্তার করে কিন্তু হাঙ্গামা হবে। দুপা পিছু হটে এখনো চাষীর দল দাঁড়িয়ে আছে, ছত্রভঙ্গ হয়ে চলে যায়নি। গাঁয়ে গাঁয়ে চাষাগুলোর কেমন যেন উগ্র মরিয়া ভাব, ভয় ডর নেই। ঘরে ঘরে তাল্লাস চলতে থাকে। একটা বিড়াল লুকানোর মতো আড়ালও যে ঘরে নেই, সে ঘরেও কাঁথাকালি হাঁড়িপাতিল জিনিসপত্র ছত্রখান করে খোঁজা হয় মানুষকে।

মন্মথ থাকে হারাণের বাড়িতেই। অল্প নেশায় রঙীন চোখ। এ সব কাজে বেরোতে হলে মন্মথ অল্প নেশা করে, মাল সঙ্গে থাকে কর্তব্য সমাপ্তির পর টানবার জন্যে—চোখ তার রঙীন শাড়িজড়ানো মেয়েটাকে ছাড়তে চায় না। কুরিয়ে কুরিয়ে তাকায় ময়নার কুড়ি বাইশ বছরের যোয়ান ভাইটা, উসখুস করে ক্রমাগত। ভুবনের চোখ জ্বলে ওঠে থেকে থেকে। ময়নার মা টের পায়, একটু যদি বাড়াবাড়ি করে মন্মথ, আর রক্ষা থাকবে না।

মেয়েটাকে বলে ময়নার মা, 'শীতে কাঁপুনি ধরেছে, শো না গিয়া বাছা? তুমিও শুইয়া পড় বাবা। আপনে অনুমতি দ্যান দারোগাবাবু, জামাই শুইয়া পড়ুক। কত মানত কইরা, মাথা কপাল কুইটা আনছি জামাইরে'—ময়নার মার গলা ধরে যায়, 'আপনারে কি কমু দারোগাবাবু—'

ময়না ঘরে গিয়ে শুয়ে পড়ে। ভুবন যায় না।

আরও দুবার ময়নার মা সস্নেহে সাদর অনুরোধ জানায় তাকে, তবু ভুবনকে ইতস্তত করতে দেখে বিরক্ত হয়ে জোর দিয়ে বলে, 'গুরুজনের কথা শোন, শোও গিয়া। খাড়াইয়া কি করবা? ঝাঁপ বন্ধ কইরা শোও।'

তখন তাই করে ভুবন। যতই তাকে জামাই মনে না হোক, এরপর না মেনে কি আর চলে যে সে জামাই? মন্মথ আস্তে আস্তে বাইরে পা বাড়ায়। পকেট থেকে চ্যাপ্টা শিশি বার করে ঢেলে দেয় গলায়।

পরদিন মুখে মুখে এ গল্প ছড়িয়ে যায় দিগ-দিগন্তে, দুপুরের আগে হাতিপাড়ার জগমোহন আর জোতদার চণ্ডী ঘোষ আর বড় থানার বড় দারোগার কাছে পর্যন্ত গিয়ে পৌঁছায়। গাঁয়ে গাঁয়ে লোকে বলাবলি করে ব্যাপারটা আর হাসিতে ফেটে পড়ে, বাহবা দেয় ময়নার মাকে। এমন তামাসা কেউ কখনো

করেনি পুলিশের সঙ্গে, এমন জব্দ করেনি পুলিশকে। কদিন আগে দুপুরবেলা পুরুষশূন্য গাঁয়ে পুলিশ এলে ঝাঁটা বঁটি হাতে মেয়ের দল দিয়ে ময়নার মা তাদের তাড়া করে পার করে দিয়েছিল গাঁয়ের সীমানা! সে যে এমন রসিকতাও জানে, কে তা ভাবতে পেরেছিল?

গাঁয়ের মেয়েরা আসে দলে দলে, অনিশ্চিত আশঙ্কা ও সম্ভাবনায় ভরা এমন যে ভয়ঙ্কর সময় চলেছে এখন, তার মধ্যেও তারা আজ ভাবনা চিন্তা ভুলে হাসিখুসিতে উচ্ছল।

মোক্ষদার মা বলে একগাল হেসে গালে হাত দিয়ে, 'মাগো মা ময়নার মা, তোর মত্তি এত?'

ক্ষেন্তি বলে ময়নাকে, 'কিলো ময়না, জামাই কি কইলো? দিছে কি?'

লাজে ময়না হাসে।

বেলা পড়ে এলে, কাল যে সময় ভুবন মণ্ডল গাঁয়ে পা দিয়েছিল প্রায় সেই সময়, আবির্ভাব ঘটে জগমোহনের। বয়স তার ছাব্বিশ সাতাশ, বেঁটে খাটো যোয়ান চেহারা, দাড়ি কামানো, চুল আঁচড়ানো। গায়ে ঘরকাচা সার্ট, কাঁধে মোটা সুতির সাদা চাদর। গাঁয়ে ঢুকে গটগট করে সে চলতে থাকে হারাণের বাড়ির দিকে, এপাশ ওপাশ না তাকিয়ে, গম্ভীর মুখে।

রসিক ডাকে দাওয়া থেকে 'জগমোহন নাকি? কখন আইলা?'

নন্দ বলে, 'আরে শোন, শোন, তামুক খাইয়া যাও।'

জগমোহন ফিরেও তাকায় না।

রসিক ভড়কে গিয়ে নন্দকে শুধোয়, 'কি কাণ্ড বুঝ্‌লা নি?'

'কেমনে কমু?'

অবাক হয়ে মুখ চাওয়াচাওয়ি করে দুজনে।

পথে মথুরের ঘর। তার সঙ্গে একটু ঘনিষ্ঠতা আছে জগমোহনের। নাম ধরে হাঁক দিতে ভেতর থেকে সাড়া আসে না, বাইরের লোক জবাব দেয়। ঘরের কাছেই পথের ওপাশে একটা তালের গুঁড়িতে দুজন মানুষ বসে ছিল নির্লিপ্তভাবে, একজনের হাতে খোঁটা শুদ্ধ গরু-বাঁধা দড়ি।

তাদের একজন বলে, 'বাড়িতে নাই। তুমি কেডা, হারামজাদাটারে খোঁজ ক্যান?'

জগমোহন পরিচয় দিতেই দুজনে তারা অন্তরঙ্গ হয়ে যায় সঙ্গে সঙ্গে।

'অ! তুমিও আইছ ব্যাটারে দুই ঘা দিতে?'

তা ভয় নেই জগমোহনের, তারা আশ্বাস দেয়, হাতের সুখ তার ফসকাবে না। কাল সন্ধ্যায় গেছে গাঁ থেকে, এখনো ফেরেনি মথুর, কখন ফিরে আসে ঠিকও নেই, তার অপেক্ষায় দাঁড়িয়ে থাকতে হবে না জগমোহনকে! মথুর ফিরলে তাকে যখন বেঁধে নিয়ে যাওয়া হবে বিচারের জন্য, সে খবর পাবে। সবাই মিলে ছিঁড়ে কুটি কুটি করে ফেলার আগে তাকেই নয় সুযোগ দেওয়া হবে মথুরের নাক কানটা কেটে নেবার, সে ময়নার মার জামাই, তার দাবি সবার আগে।

'শাউড়ি পাইছিলা দাদা একখান!'

'নিজের হইলে বুঝতা।' জগমোহন জবাব দেয় ঝাঁঝের সঙ্গে, চলতে আরম্ভ করে। শুনে দুজনে তারা মুখ চাওয়াচাওয়ি করে অবাক হয়ে!

আচমকা জামাই এল, মুখে তার ঘন মেঘ। দেখেই ময়নার মা বিপদ গনে। ব্যস্তসমস্ত না হয়ে হাসিমুখে ধীরে শান্তভাবে অভ্যর্থনা জানায়, তার যেন আশা ছিল, জানা ছিল, এ সময় এমনি ভাবে জামাই আসবে, এটা অঘটন নয়। বলে, 'আস বাবা আস। ও ময়না, পিড়া দে। ভাল নি আছে বেবাকে? বিয়াই বিয়ান পোলামাইয়া?'

'আছে।'

আরেকটুকু ভড়কে যায় ময়নার মা। কত গোসা না জমে জামায়ের কাটা ছাঁটা এই কথার জবাবে। ময়নার দিকে তার না-তাকাবার ভঙ্গিটাও ভাল ঠেকে না! পড়ন্ত রোদে লাউমাচার সাদা ফুলের শোভা ছাড়া আর কিছুই যেন চোখ চেয়ে দেখবে না শ্বশুরবাড়ির পণ করেছে জগমোহন? লক্ষণ খারাপ।

ঘর থেকে কাঁপা কাঁপা গলায় হারাণ হাঁকে, 'আসে নাই? হারামজাদা আসে নাই? হায় ভগবান!'

'নাতিরে খোঁজে,' ময়নার মা জগমোহনকে জানায়, 'বিয়ান থেইকা ছাখে না, উতলা হইছে।'

ময়নার মা প্রত্যাশা করে যে নাতিকে হারাণ সকাল থেকে কেন ছাখে না, কি হয়েছে হারাণের নাতির, ময়নার ভায়ের, জানতে চাইবে জগমোহন

কিন্তু কোন খবর জানতেই এতটুকু কৌতূহল দেখা যায় না তার।

'খাড়াইয়া রইলা ক্যান? বস বাবা বস।'

জগমোহন বসে। ময়নার পাতা পিঁড়ি সে ছোঁয় না, দাওয়ার খুঁটিতে ঠেস দিয়ে উবু হয়ে বসে।

'মুখ হাত ধুইয়া নিলে পারতা।'

'না, যামু গিয়া অখনি।'

'অখনি যাইবা?'

'হ। একটা কথা শুইনা আইলাম। মিছা না খাঁটি জিগাইয়া যামু গিয়া। মাইয়া নাকি কার লগে শুইছিল কাইল রাইতে?'

'শুইছিল?' ময়নার মার চমক লাগে, 'মোর লগে শোয় মাইয়া, মোর লগে শুইছিল, আর কার লগে শুইব?'

'ব্রহ্মাণ্ডের মাইনষে জানছে কার লগে শুইছিল। চোখে দেইখা গেছে দুয়ারে ঝাঁপ দিয়া কার লগে শুইছিল।'

তারপর বেধে যায় শাশুড়ী-জামায়ে। প্রথমে ময়নার মা ঠাণ্ডা মাথায় নরম কথায় ব্যাপরটা বুঝিয়ে দিতে চেষ্টা করে, কিন্তু জগমোহনের ওই এক গোঁ! ময়নার মাও শেষে গরম হয়ে ওঠে। বলে, 'তুমি নিজে মন্দ, অন্যেরে তাই মন্দ ভাব। উঠানে মাইনষের গাদা, আমি খাড়া সামনে, এক দণ্ড ঝাঁপটা দিছে কি না দিছে, তুমি দোষ ধরলা। অন্যে তো কয় না।'

'অন্যের কি? অন্যের বৌ হইলে কইতো।'

'বড় ছোট মন তোমার। আইজ মণ্ডলের নামে এমন কথা কইলা, কাইল কইবা যুয়ান ভায়ের লগে ক্যান কথা কয়।'

'কওন উচিত। ও মাইয়া সব পারে।' শুধু গরম কথা নয়, ময়নার মা গলা ছেড়ে উদ্ধার করতে আরম্ভ করে জগমোহনের চোদ্দপুরুষ। হারণ কাঁপা গলায় চেঁচায়, 'আইছে নাকি? আইছে হারামজাদা? হায় ভগবান, আইছে?' ময়না কাঁদে ফুঁপিয়ে ফুঁপিয়ে। ছুটে আসে পাড়াবেড়ানি নিন্দাছড়ানি নিতাই পালের বৌ আর প্রতিবেশী কয়েকজন স্ত্রীলোক।

'কি হইছে গো ময়নার মা?' নিতাই পালের বৌ শুধায়, 'মাইয়া কাঁদে ক্যান?'

তাদের দেখে সম্বিৎ ফিরে পায় ময়নার মা, ফোঁস করে ওঠে—'কাঁদে ক্যান?

ভাইটারে ধইরা নিছে, কাঁদব না ?'

'জামাই বুঝি আইছে খবর পাইয়া ?'

'শুনবা বাছা শুনবা। বইতে দাও, জিরাইতে দাও।'

ময়নার মার বিরক্তি দেখে ধীরে ধীরে অনিচ্ছুক পদে মেয়েরা ফিরে যায়। তাকে ঘাঁটাবার সাহস কারো নেই। ময়নার মা মেয়েকে ধমক দেয়, 'কাঁদিস না। বাপেরে নিয়া ঘরে গেছিলি, বেশ করছিলি, কাঁদনের কি ?'

'বাপ নাকি ?' জগমোহন বলে ব্যঙ্গ করে।

'বাপ না ? মণ্ডল দশটা গাঁয়ের বাপ। খালি জন্মো দিলেই বাপ হয় না, অন্ন দিলেও হয়। মণ্ডল আমাগো অন্ন দিছে। আমাগো বুঝাইছে, সাহস দিছে, একসাথ করছে, ধান কাটাইছে। না তো চণ্ডী ঘোষ নিত বেবাক ধান। তোমারে কই জগু, হাতে ধইরা কই বুইঝা ছাখো, মিছা গোসা কইরো না।'

'বুইঝা কাম নাই। অখন যাই।'

'রাইতটা থাইকা যাও। জামাই আইলা, গেলা গিয়া, মাইনষে কি কইব ?'

'জামায়ের অভাব কি। মাইয়া আছে, কত জামাই জুটবো।'

বেলা শেষ হতে না হতে ঘনিয়ে এসেছে শীতের সন্ধ্যা। অল্প অল্প কুয়াশা নেমেছে। ঘুঁটের ধোঁয়া ও গন্ধে নিশ্চল বাতাস ভারি। যাই বলেই যে গা তোলে জগমোহন তা নয়। ময়নার মারও তা জানা আছে যে, শুধু শাশুড়ির সঙ্গে ঝগড়া করে যাই বললেই জামাই গট গট করে বেরিয়ে যাবে না ময়নার সাথে বোঝাপড়া, ময়নাকে কাঁদানো, এখনো বাকি আছে। যদি যায় জামাই, মেয়েটাকে নাকের জলে চোখের জলে এক করিয়ে তারপর যাবে। আর কথা বলে না ময়নার মা, আস্তে আস্তে উঠে বেরিয়ে যায় বাড়ি থেকে। ঘরে কিছু নেই, মোয়ামুড়ি কিছু যোগাড় করতে হবে। খাক না খাক সামনে ধরে দিতেই হবে জামায়ের।

চোখ মুছে নাক ঝেড়ে ময়না বলে ভয়ে ভয়ে, 'ঘরে আস।'

'খাসা আছি। শুইছিলা তো ?'

'না, মা কালীর কিরা, শুই নাই। মায় কওনে খালি ঝাঁপটা দিছিলাম, বাঁশটাও লাগাই নাই।'

'ঝাঁপ দিছিলা, শোও নাই বেউলা সতী'।

ময়না তখন কাঁদে।

'তোমার লগে আইজ থেইকা শেষ।'

ময়না আরও কাঁদে।

ঘর থেকে হারাণ কাঁপা গলায় হাঁকে, 'আসে নাই? ছোঁড়া আসে নাই? হায় ভগবান!'

থেমে থেমে এক একটা কথা বলে যায় জগমোহন, না থেমে অবিরাম কেঁদে চলে ময়না, যতক্ষণ না কান্নাটা একঘেয়ে লাগে জগমোহনের, তখন কিছুক্ষণ সে চুপ করে থাকে। মুড়িমোয়া যোগাড় করে পাড়া ঘুরে ময়নার মা যখন ফিরে আসে, ময়না তখন চাপা সুরে ডুকরে কাঁদছে। বেড়ার বাইরে সুপারি গাছটা ধরে দাঁড়িয়ে থাকে ময়নার মা। সারাদিন পরে এখন তার দুচোখ জলে ভরে যায়। জোতদারের সাথে, দারোগা পুলিশের সাথে লড়াই করা চলে, অবুঝ পাষণ্ড জামাইয়ের সাথে লড়াই নেই।

আপন মনে আবার হাঁকে হারাণ, 'আসে নাই? মোর মরণটা আসে নাই? হায় ভগবান!'

জগমোহন চুপ করে ছিল, এতক্ষণে পরে হঠাৎ সে জিজ্ঞাসা করে শালার খবর।—'উয়ারে ধরছে ক্যান?'

ময়নার কান্না থিতিয়ে এসেছিল, সে বলে, 'মণ্ডলখুড়ার লগে গোঁদলপাড়া গেছিল, ফিরতি পথে একা পাইয়া ধরছে।'

'ক্যান ধরছে?'

'কাইল জব্দ হইছে, সেই রাগে বুঝি।'

বসে বসে কি ভাবে জগমোহন, আর কাঁদায় না ময়নাকে। ময়নার মা ভেতরে আসে, কাঁসিতে মুড়ি আর মোয়া খেতে দেয় জামাইকে, বলে, 'মাথা খাও, মুখে দাও!'

আবার বলে, 'রাইত কইরা ক্যান যাইবা বাবা? থাইকা যাও।'

'থাকনের যো নাই। মা দিব্যি দিছে।'

'তবে খাইয়া যাও? আথা ধরাই? পোলাটারে ধইরে নিছে, পরাণডা পোড়ায়। তোমারে রাইখা জুড়ামু ভাবছিলাম।'

'না, রাইত বাড়ে।'

'আবার কবে আইবা?'

'দেখি।'

উঠি উঠি করেও দেরি হয়। তারপর আজ সন্ধ্যারাতেই পুলিশ হানার সেইরকম সোর ওঠে কাল মাঝরাত্রির মতো। সদলবলে মন্মথ আবার আচমকা হানা দিয়েছে। আজ তার সঙ্গের শক্তি কালের চেয়ে অনেক বেশী। তার চোখ সাদা।

সোজাসুজি প্রথমেই হারাণের বাড়ি।

'কি গো মণ্ডলের শাশুড়ি,' মন্মথ বলে ময়নার মাকে, 'জামাই কোথা?'

ময়নার মা চুপ করে দাঁড়িয়ে থাকে।

'এটা আবার কে?'

'জামাই।' ময়নার মা বলে।

'বাঃ, তোর তো মাগী ভাগ্যি ভাল, রোজ নতুন নতুন জামাই জোটে! আর তুই ছুঁড়ি এই বয়সে—'

হাতটা বাড়িয়েছিল মন্মথ রসিকতার সঙ্গে ময়নার থুতনী ধরে আদর করে একটু নেড়ে দিতে। তাকে পর্যন্ত চমকে দিয়ে জগমোহন লাফিয়ে এসে ময়নাকে আড়াল করে গর্জে ওঠে, 'মুখ সামলাইয়া কথা কইবেন!'

বাড়ির সকলকে, বুড়ো হারাণকে পর্যন্ত, গ্রেপ্তার করে আসামী নিয়ে রওনা দেবার সময় মন্মথ দেখতে পায় কালকের মতো না হলেও লোক মন্দ জমেনি। দলে দলে লোক ছুটে আসছে চারিদিক থেকে, জমায়েত মিনিটে মিনিটে বড় হচ্ছে। মথুরার ঘর পার হয়ে পানা পুকুরটা পর্যন্ত গিয়ে আর এগোনো যায় না। কালের চেয়ে সাত আট গুণ বেশী লোক পথ আটকায়। রাত বেশী হয়নি, শুধু এগাঁয়ের নয়, আশেপাশের গাঁয়ের লোক ছুটে এসেছে। এটা ভাবতে পারে নি মন্মথ। মণ্ডলের জন্য হলে মানে বুঝা যেত, হারাণের বাড়ির লোকের জন্য চারিদিকের গাঁ ভেঙে মানুষ এসেছে। মানুষের সমুদ্রের, ঝড়ের উত্তাল সমুদ্রের সঙ্গে লড়া যায় না।

ময়না তাড়াতাড়ি আঁচল দিয়েই রক্ত মুছিয়ে দিতে আরম্ভ করে জগমোহনের। নব্বই বছরের বুড়ো হারাণ সেইখানে মাটিতে মেয়ের কোলে এলিয়ে নাতির জন্য উতলা হয়ে কাঁপা গলায় বলে, 'ছোঁড়া গেল কই। কই গেল? হায় ভগবান!'

# ছোট বকুলপুরের যাত্রী

গাড়িটা ঘণ্টাখানেক লেট করেছে।

ঠিক সময়ে পৌঁছলেও অবশ্য প্রায় সন্ধ্যা হয়ে যায়, স্টেশনের তেলের বাতিগুলি তার আগেই জ্বালানো হয়। প্ল্যাটফর্মে অল্প কয়েকজন মাত্র যাত্রী গাড়ির জন্য অপেক্ষা করছিল, শঙ্কিত ও স্তব্ধভাবে। আরও গভীর রাত্রের ট্রেনের জন্যও এ স্টেশনে সাধারণত আরও অনেক বেশী যাত্রী জড়ো হতে দেখা যায়। আজ একদল সিপাই প্ল্যাটফর্মে যাত্রীর অভাব পূর্ণ করেছে।

গাড়ি দাঁড়ায় মিনিট দেড়েক। এই সময়টুকুর ব্যস্ততা এবং কলরবও আজ স্টেশনে ঝিমানো মনে হয়, তারপর গাড়ি ছেড়ে যাবার দু-চার মিনিটের মধ্যেই অদ্ভুতভাবে স্টেশন এলাকা যাত্রীশূন্য হয়ে ছমছমিয়ে আসে। গাড়ি থেকে যারা নেমেছে তারা কোনদিকে না তাকিয়ে তাড়াতাড়ি গেটে টিকিট দিয়ে পথে নেমে যায়—এত লোকে যে টিকিট কাটে এবং সদর গেটে টিকিট দাখিল করে স্টেশন ছাড়ে এও এক অসাধারণ ব্যাপার বটে। চারিদিকে এক নজর তাকালেই টের পাওয়া যায় যে বাড়ির টান আজ সকলের হঠাৎ বেড়ে যায়নি, স্টেশন এলাকা ছেড়ে তফাত হবার তাগিদেই যাত্রীদের এত তাড়া।

পথে নেমেও কেউ দাঁড়ায় না। স্টেশনের লাগাও তে-রাস্তার মোড়, দু-তিনটি দোকানে মাত্র আলো জ্বলছে, বাকিগুলি বন্ধ। চায়ের দোকানের আলোটা সবচেয়ে উজ্জ্বল, সাধারণত এসময় দোকানটা লোকে প্রায় ভরা থাকে, আজ একরকম শূন্য পড়ে আছে। প্রকাণ্ড বাঁধানো বটগাছের তলায় দুজন চাষী কিছু তরিতরকারি সাজিয়ে বসে আছে, কিন্তু ভিণ্ডি বেগুনের দরটা জিজ্ঞাসা করার কৌতূহলও যেন আজ কারো নেই।

স্টেশনের বাতির মতোই মিটমিট করে দিবাকরের চোখ। সে এদিক ওদিক তাকায়। চোখের পলকে পলকে তার জানা চেনা স্টেশনটি যেভাবে যাত্রীশূন্য হয়ে

যেতে থাকে সেটা যেন ম্যাজিকের মতো ঠেকে তার কাছে। একদল সশস্ত্র সিপাইয়ের দখলে স্টেশনের চেহারা যে অভিনব হয়েছে এটা তার খাপছাড়া লাগে না। এ দৃশ্য দেখা অভ্যাস আছে। কাল এইখানে যে ব্যাপার ঘটে গেছে তার বিবরণও সে গাড়িতে শুনেছে। এরকম দৃশ্যই সে প্রত্যাশা করছিল। 'দেখলি ব্যাপার?'

বাচ্চাটাকে বুকে চেপে আন্না চাপা গলায় বলে, 'দেখব আবার কি? হাঙ্গামা হয়েছে, পাহারা বসেছে, না তো কি থেটার হবে? হাবার মতো দাঁড়িয়ে থেকোনি, যাই চলো।'

বিড়ি সিগারেট টানতে টানতে ক-জন বাবুমতো লোক একান্ত বেপরোয়া ভঙ্গিতে দাঁড়িয়ে তাচ্ছিল্যের সঙ্গে যাত্রীদের লক্ষ্য করছিল, নাম ধামও জিজ্ঞাসা করছিল দু-একজনকে। স্টেশন যাত্রীশূন্য হয়ে আসায় এতক্ষণে দিবাকরদের দিকে তাদের নজর পড়ে। মাঝবয়সী বেঁটে লোকটি মুখ বাঁকিয়ে বলে, 'চাষাভুষো বাজে লোক, যেতে দাও।'

তার খদ্দর পরা ছোকরাবয়সী সঙ্গীটি পান-রাঙা মুখে আরও দুটো পান পুরে চিবুতে চিবুতে আন্নার দিকে চেয়ে থাকে, আচমকা প্যাচ করে পিক ফেলে হাত উঁচিয়ে আঙুল ঠেরে দিবাকরকে কাজে ডাকে, 'এই! শোন!'

দিবাকর অবশ্য দেখেও ছাখে না, শুনেও শোনে না। পুঁটুলিটা বগলে চেপে দড়ি বাঁধা হাঁড়িটা ঝুলিয়ে আন্নাকে সঙ্গে নিয়ে গুটি গুটি এগোতে থাকে।

ওরা জন তিনেক তখন সামনে এসে দাঁড়ায়।

'টিকিট আছে?'

'আছে।'

শার্টের বুক পকেট থেকে দিবাকর দু-খানা টিকিট বার করে দেখায়। 'কোথা যাবে?'

'আজ্ঞে ছোটবকুলপুর যাব।'

শুনে তারা যেন একটু চমকে যায়। পানখোর ছোকরা আবার প্যাচ করে খানিকটা পিক ফেলে। গতকালের হাঙ্গামায় প্ল্যাটফর্মের লাল কাঁকরে খানিক রক্তপাত ঘটেছিল, ছোঁড়া যেন পানের পিক দিয়েই তার জের টেনে প্ল্যাটফর্মটা রাঙা করে দিতে চায়। দিবাকরও পান ভালবাসে, রাস্তায় পুরো চার পয়সার তৈরি

পান কিনেছে। কাগজের ঠোঙাটা বার করে সেও একটা পান মুখে পুরে দেয়। লোকগুলির এত কাছে দাঁড়ানোর জন্যই বোধ হয় পানটা তার একটু তিতো লাগে। ওদের মাথার পিছনে দূরে কারখানাটার উঁচুতে টাঙানো নিঃসঙ্গ আলোটা তার চোখে পড়ছিল, অন্ধকার আকাশে যেন বিনা অবলম্বনে ঝুলিয়ে রাখা হয়েছে। ওই কারখানার ধর্মঘট নিয়ে কাল স্টেশনের হাঙ্গামা। তিনজন নেতাকে ধরে ট্রেনে চালান দেবার সময় কয়েক শ' মজুর তাদের ছিনিয়ে নিতে এসেছিল। তখন গুলি চলে, রক্তপাত ঘটে। গাড়িতে ঘটনার বিস্তারিত বিবরণ শোনার পর থেকে দিবাকরের আধা-চাষী আধা-মজুর প্রাণটা বড়ই বিগড়ে আছে।

বেঁটে লোকটি জিজ্ঞাসা করে, 'রাত করে ছোটবকুলপুর যাবে? সেখানকার খবর জানো সব?'

দিবাকর নির্লিপ্তভাবে বলে, 'খবর জেনেই এয়েছি বাবু। আত্মীয়-কুটুম আছে সেথা, খবর নিতে এয়েছি তারা বেঁচে আছে না স্বাধীন হয়েছে।'

বেঁটে বলে, 'ও বাবা তোমার দেখি চাটং চাটং কথা?'

'না বাবু, গরিব মানুষ কথা কোথায় পাব?'

তেমাথার পাশে দুটি খোলা গরুর গাড়ি মুখ থুবড়ে পড়ে আছে, কাছে মাটিতে শুয়ে জাবর কাটছে একজোড়া শীর্ণ ও শান্ত বলদ। স্টেশনের সামনে সাধারণত দু-তিনটি ছ্যাকড়া ঘোড়ার গাড়ি দাঁড়িয়ে থাকে, ঘোড়া যত প্রাচীন, গাড়িগুলি ততোধিক। বেগার খাটার ভয়ে গরিব গাড়োয়ানেরা আজ গাড়িই বার করেনি। গাড়ি চেপে শ্বশুরবাড়ি যাবার মতো বড়লোক দিবাকর কোনদিন ছিল না, আজ কিন্তু সে গোড়ার গাড়ি চেপেই যেত—আন্নার রূপার গহনা বাঁধা দিয়ে এই উদ্দেশ্যেই সে টাকা যোগাড় করে এনেছে। ছোটবকুলপুর পৌছতে রাত হবে এটা জেনেই তারা রওনা দিয়েছে, তবে রাত করে ছেলেমেয়ে আর শিশু নিয়ে তিন মাইল রাস্তা পাড়ি দিতে ঘোড়ার গাড়ির আশাটা ছিল। এখন ভরসা গরুর গাড়ি।

'গাড়োয়ান কই হে!' দিবাকর ডাকে।

দুই গাড়ির দুজন মালিকেরই আবির্ভাব ঘটে। আবছা আলোয় মনে হয় একজন যেন পুরানো বটগাছটা এবং অন্যজন দোকান ঘরের বেড়া ভেদ করে কাছে এসে দাঁড়াল।

তাদের তাড়া নেই, গরুর গাড়িতে কম্পিটিশনও নেই। ধীরেসুস্থে তারা জানতে

চায় দিবাকরেরা কোথায় যাবে।

'ছোটবকুলপুর।'

শুনে তারা দুজনেই ঘাড় নাড়ে। 'ওরে বাবা, রাত্রিবেলা ছোটবকুলপুর কে যাবে! সেখানে সৈন্যপুলিশ গ্রাম ঘিরে আছে, রীতিমতো লড়াই চলছে।'

চারজনেই তারা সম্মুখে পথটার দিকে তাকায়। ছোটবকুলপুরের এ রাস্তা কিছুদূর গিয়ে বাঁক নিয়েছে, কিন্তু সে পর্যন্ত এখন নজর চলে না—মনে হয় বিপজ্জনক অন্ধকারেই বুঝি পথটা হারিয়ে গেছে। বাঁ হাতে কোলের বাচ্চাকে সামলে ডান হাতে আন্না দিবাকরকে এক পা পিছু ঠেলে দেয়, নিজে এগিয়ে দায়িত্ব নেয়।

'ওখান তক্ নাই বা গেলে বাবা? যদ্দুর যেতে চাও নিয়ে চলো, বাকি রাস্তা মোরা হেঁটে যাব। ভাড়া ঠিকমতো পাবে।'

রাম বলে, 'রাতের বেলা কে অত হাঙ্গামা করে, না কি বল ঘোষের পো?'

'ওমা, তোমরা পুরুষ হয়ে ডরাচ্ছ!' আন্না মিষ্টি সুরে বলে, 'বাচ্চা কোলে মেয়েছেলে যাব, তোমরা পুরুষ হয়ে ডরাচ্ছ।'

রাম চুপ করে থাকে। তার বয়স বেশী, সাহস কম। গগন ঘোষ বলে, 'কমলতলা তক যেতে পারি।'

তাই হোক। কমলতলার সীমা পেরিয়েও যদি নামিয়ে দেয় তবু প্রায় আধ-মাইল হাঁটতে হবে। পুরো দেড়ক্রোশ হাঁটার চেয়ে সে অনেক ভাল। একটা গাড়িতে বলদ জুড়লে আন্না উঠে বসে, এ কসরত তার অভ্যাস আছে। গগনের গাড়িটা নড়বড়ে, ক্রমাগত লেজ মলে তাড়া না দিলে শীর্ণ বুড়ো বলদ এক পা এগোতে চায় না। আন্না আগ্রহের সঙ্গে ছোটবকুলপুরের খবর জিজ্ঞাসা করে, তবে গাঁয়ে ঘরে পৌঁছবার আগে বাপ-ভায়ের কুশল জানার আশা সে করে না। গ্রামের সাধারণ অবস্থার ঘনিষ্ঠতর বিবরণ, অনেক নতুন খবর গগনের কাছে জানা যায়। দূর থেকে তারা শুনেছিল যে ছোটবকুলপুরের অবস্থা অতি শোচনীয়, প্রচণ্ড আঘাতে গাঁয়ের গেরস্থ জীবন তছনছ চুরমার হয়ে গেছে। গগনের কাছে শোনা যায়, ব্যাপার ঠিক তা নয়। গোড়ায় গাঁয়ের মধ্যে খুব খানিকটা অত্যাচার হয়েছিল, কিন্তু তারপর গাঁয়ের লোক এমন আঁটসাঁট বেঁধে তৈরী হয়ে জেঁকে বসেছে যে চৌধুরী বা ঘোষেদের কোন লোক অন্তত দু ডজন রাইফেল ছাড়া গাঁয়ের ভেতরে ঢুকতেই সাহস পায় না। একবার মুখ খুললে গগনকে থামানো দায়। গরুর লেজ

মনে মনে মুখে গরু তাড়ানোর অদ্ভুত আওয়াজের ফাঁকে ফাঁকে সে চারিদিকের অবস্থা বর্ণনা করে যায়, তার মতে কলিযুগ সত্যই এবার শেষ হতে চলেছে। সমস্ত লক্ষণ থেকে তাই মনে হয়। নইলে রাজায় প্রজায় এমন যুদ্ধ বাধে ?

'মোরা কলির পাপী লোক, এ লড়ায়ে মোরা মরব। মোদের ছেলে-পুলেরা ফের সত্যযুগ করবে !'

অন্ধকার নিস্তব্ধ পথে বেশ সোরগোল তুলেই গাড়ি চলে। রাস্তার ধারের কোন কোন ঘরের বেদখল দাওয়া থেকে মাঝে মাঝে টর্চের আলো এসে পড়ে গাড়িতে, গুরুগম্ভীর কণ্ঠে প্রশ্ন আসে : 'কে যায় ? কোথা যাবে ?'

গগন জবাব দেয় : 'ইস্টিশনের ট্রেইনের মেয়েছেলে ! কমলতলি যাবে।' গাড়ি গাছপালা বাড়িঘরের আড়ালে যাওয়া পর্যন্ত টর্চের আলো আন্নার গায়ে সাঁটা থাকে, ট্রেনের প্যাসেঞ্জার নিরীহ নির্দোষ মেয়েছেলেই যে যাচ্ছে গাড়িটাতে সেটা যেন যতক্ষণ সম্ভব প্রত্যক্ষ করা চাই।

এ অঞ্চলে ঘন বসতি, গায়ে গায়ে লাগানো বড় বড় গ্রাম। তবু এখন সন্ধ্যা-রাত্রেই রাস্তায় প্রায় লোক চলাচল নেই। গেঁয়ো লোকের পথ চলাও খাপছাড়া রহস্যময় হয়ে উঠেছে ! এই পথ ধরেই গ্রাম থেকে গ্রামান্তের লোকে পাড়ি দেয়, আজ যেন চারিদিকে সকলেরই দীর্ঘ পথ হাঁটার প্রয়োজন ফুরিয়ে গেছে। রাস্তার পাশ থেকে আচমকা হয়তো একজন রাস্তায় উঠে আসে, জোরে, জোরে পা ফেলে খানিকটা এগোতে না এগোতেই আবার রাস্তার ধারের অন্ধকারেই মিশিয়ে যায়। মাত্র দুটি একটি লোকের এরকম টুকটাক খুচখাচ খুচরো চলাফেরার প্রয়োজন নির্জনতা ও স্তব্ধতাকে আরও বেশী অস্বাভাবিক করে তোলে।

কদমতলায় মস্ত ছাউনি পড়েছে। চোখ তুলে সেদিকে চেয়ে গগন মাথা চুলকায়।

'যাব নাকি এগিয়ে ছোটবকুলপুর তক্ ?'—গগন অনুমতি চাওয়ার সুরে বলে, দিবাকরেরাই যেন তাকে যেতে বারণ করেছে ! 'চলো যাই মেয়া, তোমায় নিয়ে যাই। মাঝ রাস্তায় কেমন করে নামিয়ে দি বলো, আঁ ?'

আন্না খুশী হয়ে অন্তরের কৃতজ্ঞতা জানিয়ে বলে, 'ভগবান মুখপোড়া একচোখে কানা, নইলে তোমার নতুন গাড়ি হত বাবা, জোয়ান বলদ হত !'

ছোটবকুলপুরের প্রান্ত ছুঁতে ছুঁতে একেবারে তিন তিনটে টর্চের আলো গরুর

গাড়িতে এসে পড়ে। কিছু হাঁক ডাক শোনা যায়। বেশ বোঝা যায় গাঁয়ে ঢুকবার মুখে যারা পাহারা দিতে গেড়ে বসেছে বিদ্রোহী গ্রামটিকে বাইরের জগৎ থেকে বিচ্ছিন্ন করে রাখতে, অসময়ে গগনের গরুর গাড়ির আবির্ভাবে তাদের মধ্যে খানিকটা সানন্দ উত্তেজনার সঞ্চার হয়েছে। গাড়িতে শুধু দুটি বলদ, একটি গাড়োয়ান, একজন পুরুষ ও একটি মেয়েমানুষ এবং একটি বাচ্চা—সুতরাং ভয়ের কোন কারণ নেই।

দেখতে দেখতে সাত আটজন গাড়িটা ঘিরে ফেলে। টুপিটা ঠিক করে বসাতে বসাতে মাঝবয়সী মোটা লোকটি, সেই বোধ হয় বেসরকারী দলপতি, গম্ভীর গলায় বলে, 'কোথা থেকে আসছ ?'

গগন বলে, 'ইস্টিশনের টেরেনগাড়ির প্যাসিঞ্জার আজ্ঞা।'

'শাট্ আপ! তোকে কে জিজ্ঞেস করেছে ? তোমার নাম ?'

'মোর নাম দিবাকর দাস।'

'বাপের নাম ? কোথায় থাক ? কি কর ? এদিকে এসেছ কেন ?'

'বাপের নাম মনোহর দাস। তেনা স্বগগে গেছেন—তিপ্পান্নের মন্বন্তরে। রোগ ব্যারাম কিছু নয়, উপোস দিয়ে মিত্যু। হাওড়ায় থাকি, ঘনশ্যাম-বেটেনট কারখানায় মজুর খাটি। ইদিকে হাঙ্গামা শুনলাম, বৌ কাঁদতে লাগল যে তার বাপ ভাই মরেছে না বেঁচে রয়েছে। তা ভাবলাম কি যে কারখানার ধরমঘট দু-দশ দিনে মেটার নয়, যা দিনকাল। বৌকে নিয়ে দেখে আসি শ্বশুরবাড়ির ব্যাপার কি।' সবিনয় স্পষ্ট সরল ভাষায় দিবাকর তাদের আগমনের কারণ ও বিবরণ দাখিল করে। কাঁদাকাটা করে না বলে, ভয়ে দিশেহারা হয়ে পায়ের তলায় আছড়ে আছড়ে পড়ে না বলে বোধ হয় তার ব্যাখ্যা এদের পছন্দ হয় না।

'পুঁটলিতে কি আছে ? বোমা বন্দুক ?'

'আজ্ঞে কাঁথা কাপড়।'

'তুমি যে সত্যি দিবাকর দাস, মজুর খাটো, শ্বশুরবাড়ি আসছ, কোন বদ মতলব নেই, তার প্রমাণ দিতে পার ?'

'কি প্রমাণ দেব বলেন ? সাক্ষী প্রমাণ তো সাথে আনিনি।'

ষোল সতের বছরের স্বেচ্ছাসেবক ফর্সা ছেলেটি খিলখিলিয়ে হেসে ওঠে, দীর্ঘ থলথলে চেহারার প্রৌঢ়বয়সী লোকটির ধমকে বিষম খেয়ে থেমে যায়, কাসতে

কাসতে বেদম হয়ে পড়ে।

আন্না বলে, 'গাঁয়ের চাষা পাড়ার দশটা লোক ডেকে পাঠাও না বাবুরা, মোকে দু-চারজন চিনবেই, গাঁয়ের মেয়া আমি।'

'সে তো চিনবে, না চিনলেও চিনবে। যাদের সঙ্গে যোগসাজস তাঁদের যদি না চিনবে তো কাদের চিনবে?'

আন্না দিবাকরের কানে কানে বলে, 'গাঁয়ের লোক ডাকতে ডরাচ্ছে, জানো?'

দীর্ঘ থলথলে লোকটি আঙুল উঁচিয়ে বলে, 'এই? কানে কানে কী কথা হচ্ছে? চুপি চুপি সলাপরমর্শ চলবে না, খপর্দার।'

'গাঁয়ে যাওয়া কি বারণ বাবু? একশো চুয়াল্লিশ রটিয়েছো?' দিবাকর প্রশ্ন করে।

কদমছাঁটা চুল লম্বাটে মাথা পাঞ্জাবি গায়ে বয়াটে চেহারার ছোঁড়াটা বলে, 'বারণ কেন, বারণ নেই। তোমরা কে, কি মতলবে এসেছ জানা গেলেই যেতে দেওয়া হবে।'

'ওসব যাতে জানা যায় তার একটা বিহিত কর বাবুরা?'

'চোপ, তামাশা হচ্ছে, না?'

ধমকানির চোটে দিবাকরেরা চুপ হয়ে যায়, বাচ্চাটা ককিয়ে কেঁদে উঠে প্রতিবাদ জানায়। ওদের দিকে পিছন ফিরে বসে ছেলেকে শান্ত করতে করতে আন্না তাদের মন্তব্য ও পরামর্শ শোনে। আচমকা গরুর গাড়ি চেপে হাজির হয়ে তারা যে গুরুতর ও জটিল পরিস্থিতি সৃষ্টি করেছে তা নিয়ে মানুষগুলি রীতিমতো বিব্রত ও বেশ খানিকটা বিভ্রান্ত হয়ে পড়েছে। সঙ্গের জিনিস, বেশভূষা, চেহারা দেখে আর কথাবার্তা শুনে সত্যি সত্যি টের পাবার জো নেই যে এরা সত্যিকারের নিরীহ সাধারণ, গোবেচারী চাষামজুর, মাগভাতার ছাড়া অন্য কিছু নয়, কিন্তু সেটাই হয়ে দাঁড়িয়েছে দারুণ সন্দেহের কারণ। যে তাণ্ডব চলেছে ছোটবকুলপুরে কদিন ধরে, তাতে সত্যিকারের কোন ভীরু মুখ্য ছোটলোক মাগছেলে সাথে নিয়ে সাধ করে কখনো তার মধ্যে আসতে চায়? তাও আবার হাঙ্গামার খবর জানবার পরে! বাজে লোকের এ সাহস হবে কোত্থেকে? তার চেয়েও বড় কথা, সন্দেহের কথা, চারিদিকে এত রাইফেল বন্দুকের সমারোহ দেখেও ওরা মোটে ভড়কে যায়নি, দিব্যি নির্ভয় নিশ্চিন্ত ভাব।

একজন নীচু গলায় বলে, 'নিশ্চয় কোন ডেঞ্জারাস লোক ছদ্মবেশে এসেছে।'

আরেকজন বলে, 'সার্চ করা যাক না ?'

দীর্ঘ থলথলে লোকটি হুকুম দেয়, 'এই ! জিনিসপত্র নিয়ে নামো ।' তার মুখের কথা খসতে না খসতে দুজনে দিবাকরকে ধরে টেনে নামিয়ে দেয়। উৎসাহ অথবা উত্তেজনার আতিশয্যে একজনের হাত থেকে পড়ে গিয়ে মুখবাঁধা মাটির হাঁড়িটা ভেঙে যায়, ছড়িয়ে পড়ে আধ হাঁড়ি জল আর তাতে কিলবিল করে গোটা ছয়েক শিং মাছ ! দিবাকর গোসা করে বলে, 'দিলে তো বাবুরা, গরিবের পথ্যির দফা মেরে দিলে তো ? রুগী বৌটা এখন খাবে কি !'

'বলি ওহে দিবাকর দাস', একজন গম্ভীর মুখে বলে, 'কারখানায় খেটে খাও বললে না ? কুলি মজুরের বৌরা কবে থেকে শিং মাছের ঝোল খাচ্ছে হে ? পাঁচ ছ-টাকা শিং মাছের সের ।'

'শিঙিমাছ খাওয়া মোদের বারণ আছে নাকি বাবু ?'

এ ফোড়নের অপমানে ক্রুদ্ধ হয়ে গর্জন করে ওঠে, 'শাট্ আপ বেয়াদপ !'

পোটলাটা খুলে তন্ন তন্ন করে খোঁজা হয়, তাতে একটা অঘটন ঘটে যায়। আন্নার বাচ্চাটা রাস্তায় দু-একবার পায়খানা করেছে, নোংরা ন্যাকড়া দলা পাকিয়ে আন্না পুঁট্লির মধ্যে রেখেছিল। ঘাঁটতে যাওয়ার অনুসন্ধানীর হাতে ময়লা লেগে যায় ! গন্ধে ও স্পর্শে রাগ চড়ে যাওয়ায় বেহিসাবীর মতো পুঁটলিটাতে সে বল শুট করার মতো লাথি মেরে বসে। ফলে কাদার মতো তরল পদার্থ খানিকটা তার পায়েও লাগে, ছিটকে বন্দুকের গায়েও একটু আধটু লেগে যায়। গাড়িতে বিছানো বিচালি তুলে, ছেঁড়া বস্তাটার ভাঁজ খুলে খোঁজার পর গগন আর দিবাকরের গা খোঁজা হয়। দিবাকরের শার্টের পকেট থেকে বার হয় পানের মোড়কটা।

'বাঃ, সাজা পান ! দে তো একটা ।'

তিনটি পান অবশিষ্ট ছিল, তিনজনের মুখে যায়। পান চিবোতে চিবোতে একজন লণ্ঠনের আলোয় পান মোড়া ছাপান কাগজটার দিকে এক নজর তাকিয়েই যেন বৈদ্যুতিক শক্ খেয়ে চমকে ওঠে। কাগজটা ভাল করে মেলে ধরে সে বিস্ফারিত চোখে বড় হরফের হেডলাইনটার দিকে চেয়ে থাকে।—"ছোট বকুলপুরের সংগ্রামী বীরদের প্রতি।"

নিগূঢ় আবিষ্কারের উত্তেজনায় কাঁপা গলায় চেঁচিয়ে ওঠে, 'পাওয়া গেছে !

ইশ্‌তেহার পাওয়া গেছে।'

ইশ্‌তেহার? তাই বটে। বিপজ্জনক ইশ্‌তেহার! যদিও দুমড়ে মুচড়ে চুন আর পানের রসে মাখামাখি হয়ে গেছে, তবু চেষ্টা করে আগাগোড়া পড়া যায়। পড়তে পড়তে চোখও কপালে উঠে যায়।

তবু তারা স্বস্তির নিশ্বাস ফেলে। আর শূন্যে হাতড়াতে হবে না, মনগড়া সন্দেহ সংশয়ে জর্জরিত হতে হবে না, একেবারে অকাট্য প্রমাণ পাওয়া গেছে হাতের মুঠোয়। এবার ষড়যন্ত্র ফাঁস হয়ে যাবে।

'এ ইশ্‌তেহার পেলে কোথা?'

প্রশ্নটার যেন স্বাদ আছে এমনিভাবে আরামে জিভে জড়িয়ে জড়িয়ে উচ্চারণ করা হয়।

'ইশ্‌তেহার? ইশ্‌তেহারের তো কিছু জানি না! চার পয়সার পান কিনলাম, পানওয়ালা ও কাগজটাতে জড়িয়ে দিল।'

'পানওয়ালা জড়িয়ে দিল না তুমি ভেবে চিন্তে পান কিনে ইশ্‌তেহারটাতে জড়িয়ে নিলে?'

'কেন? তা কেন করতে যাব?'

'আর ঢং কোরো না। এবার আসল নাম বল দিকে।'

দিবাকর আর আন্না পরস্পরের মুখের দিকে তাকায়।

# মাটির সাকী

দেহে নাই কান্তি মনে নাই শান্তি।

গরীবের এ দুটি অভাব চিরদিনের।

কিন্তু চিরদিনের অভাবও স্বভাবে পরিণত হয় না, একদিন সহিয়া যায় এই মাত্র এবং তাহাতেও আপসোস বড় কম নহে।

নিজের একটা অপ্রিয় অকথ্য রূপান্তরের আপসোস।

ওমনি বাস ট্রেন, ছ'টা সতর মিনিটে ছাড়িয়া বজবজ যাইবে। ট্রেনটি এমনি সংক্ষিপ্ত যে মেয়েগাড়ীর বাহুল্য নাই। গাড়ী ছাড়িবার কয়েক মিনিট পূর্ব্বে উঠিয়া সুশ্রী মেয়েটি ঠিক সামনে শক্ত হইয়া বসিয়া আছে। মুখের দিকে চাহিবার ইচ্ছাও যেন হয় না। ভয় করে! মনে হয়, ক্ষণকাল চাহিয়া থাকিলে পাতলা ঠোঁটদু'টি শুষ্ক ও শীর্ণ হইয়া উঠিবে, মসৃণ গাল ভাঙিয়া ব্রণের দাগে ভরিয়া যাইবে, ভাসা ভাসা চোখদুটি বুভুক্ষায় মুমূর্ষু পশুর চোখের মত পীড়িত ও সকাতর হইয়া উঠিবে, কপালে দেখা দিবে তেলমাখা চটচটে ঘাম! রূপ দেখিলে দু'চোখ কুরূপের স্বপ্নে বিভোর হইয়া যায়! কী আতঙ্কেই মিনিটগুলি ভরিয়া উঠিল।

মাত্র দশ মিনিটের পথ, গাড়ী ষ্টেশনে দাঁড়াইল। লাইনের একদিকে শহরতলী বালীগঞ্জ, অপরদিকে গ্রাম কসবা। আভিজাত্যের ছাপমারা পিচ-বাঁধানো পথটি রেলের গেট পার হইয়াই গোবর আর কাদায় ভরিয়া উঠিয়াছে। দু'পাশের দোকানগুলির গ্রাম্য মূর্ত্তির গায়ে শহুরে ভাবের তালি লাগানো—খালি পায়ে বুটপরা মানুষের মত। কিন্তু এগুলির দিকে চাহিয়া নিত্যই শঙ্করের মনে হয় যে এ রকম একটা দোকান দিতে পারিলেও বুঝি মন্দ হইত না।

ঘোষালপাড়া ছাড়াইলেই শঙ্করের বাড়ী। বাড়ীটি পাকাও বটে, দোতলাও বটে; কিন্তু যেমন পুরাতন তেমনি ক্ষুদ্র। পথ হইতে দোতলার খোলা ছাদে উঠিবার খোলা সিঁড়ি খানিকটা চোখে পড়ে, মনে হয় চূণবালির বাঁধনহীন কতকগুলি

আলগা ইটে পা দিয়া এ বাড়ীর লোকের উর্দ্ধগতির প্রয়াস। স্থানটি কিন্তু বেশ ফাঁকা আর পরিষ্কার। বাড়ীর সামনে একটা পুকুর—ছোট কিন্তু জল পচা নয়। দক্ষিণে হাত পঞ্চাশেক মাঠের ব্যবধানে রায় বাহাদুর মহাদেব বোসের বাড়ী। রায় বাহাদুরের অনেক টাকা ছিল বলিয়া এখানে সস্তা জমি কিনিয়া বাড়ী করিয়াছিলেন। রায় বাহাদুর এখন বাঁচিয়া নাই, ছেলে সুকান্ত বাপের টাকা ও বাড়ীর মালিক। বড় বড় ঘর তুলিয়া, দামী আসবাবে সাজাইয়া, ছবির ফ্রেমের মত চারিদিকে বাগান করিয়া এবং অন্যান্য বহুবিধ সংস্কারের দ্বারা সে বাড়ীটিকে বাসোপযোগী করিয়া নিয়াছে। বাগানের একটা যুবতী ও পুষ্পবতী বকুলিকার ছায়ায় বসিয়া নিত্য অপরাহ্নে সে পত্নী হিমানীর সঙ্গে চা পান করে।

আপিস-ফেরত পুকুরপাড় ঘুরিয়া নিজের বাড়ীর দরজায় যাইবার সময়টুকু শঙ্কর ইহাদের দেখিতে থাকে। মৃদু হাসি ও কথার মাঝে মাঝে চায়ের কাপে চুমুক দেওয়ার বিরাম, হ্রস্বপদ লোমশ কুকুরটিকে কাছে টানিয়া মাথা চাপড়ানো, আশে পাশে দুই চারিটা বকুলফুলের এলোমেলো বর্ষণ, শঙ্করের চোখে ইহা আর পুরানো হইল না। রোজই তার মনে হয় কলেজ-জীবনে পড়া কবিতাগুলির এক একটি বাছিয়া নিয়া উহারা যেন অভিনয় করে।

চেনা আছে, পরিচয় নেই। ও পক্ষে আগ্রহের অভাব এ পক্ষে সঙ্কোচের বাধা। কল্পনাতীত উপভোগ্য জীবনটা উহারা কি ভাবে ভোগ করে জানিবার সকরুণ কৌতূহল নিয়া ভাঙা ঘরে শঙ্কর দিন কাটায়।

পয়সার টানাটানি, ছেলেমেয়ের কান্না, আর বিধুর ধুঁকিতে ধুঁকিতে রান্না করা, বাসন মাজার ফাঁকে ফাঁকে অদৃষ্টের নিন্দাবাদ।

ন'টা এগারর গাড়ীতে আপিসে গিয়া ছ'টা সতরর গাড়ীতে বাড়ী ফেরা।

জীবনের এত অধিক বৈচিত্র্য সহ্য হইয়া গিয়াছে বলিয়া আপসোস করিয়া মরে।

আজ বকুলতলা খালি দেখিয়া সে বিস্মিত হইল। সচরাচর ইহা ঘটে না। শেষ বেলায় বকুলতলায় আসিয়া বসার নেশা যে কত তীব্র দূর হইতেও সে যে

তাহা জানে।

বাড়ী ঢুকিয়াই কারণটা বোঝা গেল। ছেলেমেয়ে তিনজন কাঁদ-কাঁদ মুখে একপাশে দাঁড়াইয়া আছে, বিধু চোখ বুজিয়া পড়িয়া আছে চৌকির মলিন বিছানায় এবং শিয়রের কাছে টুলে বসিয়া হিমানী তার মাথায় ডবল আইসব্যাগ চাপিয়া ধরিয়া আছে।

অবস্থাটা বুঝিতে একটু সময় নিয়া শঙ্কর প্রশ্ন করিল, কি হয়েছে?

হিমানী বলিল, জ্বর। অজ্ঞান হ'য়ে পড়েছিলেন, এখনো জ্ঞান হয় নি। ছেলেদের চেঁচামেচি শুনে এসে দেখি মেঝেতে প'ড়ে আছেন।

ঘামে জামাটা ভিজিয়া গিয়াছিল কিন্তু হিমানীর সামনে খোলা চলে না—তলায় গেঞ্জি নাই। স্বামীর খালি গা'ও হিমানী কোনদিন দেখে নাই বলিয়াই শঙ্করের বিশ্বাস। বোতামগুলি আলগা করিয়া দিয়া সে বলিল, আমার আপিস এত দূরে যে ওরা চেঁচিয়ে ম'রে গেলেও শুনতে পাই না।

এই বাহুল্য কথাটা বলিবার উদ্দেশ্য অবশ্য বাহুল্য নয়, হিমানী চুপ করিয়া রহিল।

ছোট মেয়েটি বাবাকে দেখিয়া কাঁদিতে আরম্ভ করিয়াছিল, চোখের শাসনে তার কান্না থামাইয়া শঙ্কর বলিল; আজ এসে দেখছি অজ্ঞান, আর একদিন এসে হয় তো দেখব ম'রে গেছে!

শঙ্করের আশঙ্কা হাল্কা করিয়া দিবার কোন চেষ্টা না করিয়া হিমানী বলিল, এ সময় কোন আত্মীয়াকে এনে কাছে রাখা উচিত।

শঙ্করের সুর তৎক্ষণাৎ বদলাইয়া গেল!

এখনি? এই তো মোটে সাত মাস। এখন ভয় কিসের?

হিমানীর মুখের উপর দিয়া একটা কালো মেঘ আসিয়া গেল, কথা কহিল ক্লিষ্ট স্বরে, এ যে কী ভয়ানক সময় আপনি বুঝবেন না। যত সাবধান হওয়া যাক ভয় কমে না। সর্ব্বদা একজন মেয়েমানুষ কাছে না থাকলে যে কি সর্ব্বনাশ হয়ে যেতে পারে—

অন্ধকারে সাপের ঠাণ্ডা স্পর্শ পাওয়ার মত শিহরিয়া সে চুপ করিল। দেখা গেল মুখ তার ভারি বিবর্ণ হইয়াছে। তিনটি সন্তানের জননীর সম্বন্ধে অপুত্রবতীর আশঙ্কার পরিমাণটা শঙ্করের কাছে পরমাশ্চর্য্যের মত লাগিল। এ ভাবে হিসাব করিলে সকল অবস্থায় নরনারী-নির্ব্বিশেষে কতরকম সর্ব্বনাশই তো হইতে পারে,

মাথা ঘুরিয়া পড়িয়া আধঘণ্টার ভিতর তার পঞ্চত্বলাভও সৃষ্টিছাড়া কিছুই নয়, সেজন্য ব্যতিব্যস্ত হইয়া থাকার কোন অর্থই যে হয় না। কিন্তু ইহার আতঙ্ক অত্যন্তই সুস্পষ্ট,—ঠাণ্ডায় ফ্যাকাসে আঙ্গুলগুলি পর্যন্ত থর থর করিয়া কাঁপিতেছে। মনে হয় বুকের ভিতর ধুকধুকানিরও সীমা নাই। শঙ্কর বলিল, আপনার শরীর আজ ভাল নেই মনে হচ্ছে।

জ্বরে অজ্ঞান স্ত্রীকে অতিক্রম করিয়া সদ্যপরিচিতার শরীর একটু ভাল না থাকার জন্য দুর্ভাবনা ভাল শোনাইল না। মুখ তুলিয়া ম্লান হাসিয়া হিমানী বলিল, রোজ যেমন থাকি আজও তেমন আছি। আমার কথা বাদ দিন। শরীর ভাল থেকেই বা কি হবে! ডাক্তার চ্যাটার্জ্জি এসেছিলেন, রক্ত নিয়ে গেছেন। ওষুধও লিখে দিয়েছেন, জ্ঞান হ'লে একদাগ খাওয়াতে হবে।

আমার জন্য কিছুই করার রাখেন নি দেখছি। ডাক্তারের ভিজিট?

লাগেনি। উনি আমার বন্ধু।

তবে পীড়াপীড়ি করব না; কিন্তু আপনার চা খাওয়ার সময় পার হ'য়ে গেছে, আপনি এবার ছুটি নিন।

হিমানী ব্যাকুল হইয়া বলিল, না, না, আমায় ওঁর কাছে থাকতে দিন। চা এখানেই দিয়ে যাবে।

লণ্ঠনটা নতুন—ধোঁয়া হয় না, কিন্তু কমানো রহিয়াছে বলিয়া আলো অনুজ্জ্বল। এই আলোতেই হিমানীর মুখখানা যেন স্পষ্টতর দেখাইতেছে। সেদিকে চাহিয়া থাকিয়া শঙ্করের মনে হইল আপিস যাইবার সময় সে কি কল্পনাও করিতে পারিয়াছিল যে ফিরিয়া আসিয়া গৃহে এমন দুর্ভাবনা ও এতবড় বিস্ময় সঞ্চিত থাকিতে দেখিবে! হিমানীর আজকার ব্যবহার অদ্ভুত। চার বছরের প্রতিবেশী ইহারা; কিন্তু গরীব প্রতিবেশীকে কবে কতটুকু আমল দিয়াছিল? সম্বৎসরে হিমানী ও বিধুর মধ্যে একটি বাক্য-বিনিময়ও হইয়াছে কিনা সন্দেহ! আর আজ নিজে হইতে আসিয়া এমন সেবাই আরম্ভ করিয়া দিল যে প্রয়োজন শেষ হইলেও উঠিয়া যাইতে চায় না।

টাইমপিসটায় দশটা বাজে। বেলা একটা হইতে একভাবে বিধুর শিয়রে বসিয়া আছে। তিনচারবার নিজে ডাকিতে আসিয়া একরকম ধমক খাইয়াই সুকান্ত ফিরিয়া গিয়াছে। কেরানীর কুশ্রী বধূর সেবার জন্য ধনীর তরুণী প্রিয়ার এ কি লোলুপতা! মহত্ত্ব সন্দেহ নাই, উদারতারই পরিচয়, কিন্তু কী অস্বাভাবিক!

আধঘণ্টা পরে সুকান্ত আবার আসিল। কোন কথা না বলিয়া গম্ভীর মুখে চুপ করিয়া দাঁড়াইয়া রহিল। অসীম কুণ্ঠার সঙ্গে শঙ্কর মিনতি করিয়া হিমানীকে বলিল, আর তো দরকার নেই, এবার আপনি যান। কতক্ষণ এভাবে ঠায় বসে থাকবেন?

অপ্রত্যাশিতভাবে এবার কিন্তু প্রতিবাদ আসিল সুকান্তর নিকট হইতে—থাক শঙ্করবাবু, কিছু বলবেন না, একেই সেবা করতে দিন।

অবাক হইয়া শঙ্কর বলিল, কিন্তু—

সুকান্ত মাথা নাড়িল কিন্তু নয়। বাড়ী গিয়ে ছটফট করার চেয়ে এখানে শান্তিতে থাকা ভাল। আমার যদি একটু বসবার ব্যবস্থা করে দেন ওর সেবা করাটা দেখতে পারি।

মেঝেতে মাদুর বিছাইয়া দিয়া ঘুরিয়া দাঁড়াইতেই শঙ্কর দেখিল, হিমনী কৃতজ্ঞ দৃষ্টিতে স্বামীর দিকে চাহিয়া আছে। সুকান্ত একপ্রকার দুর্ব্বোধ্য হাসি দিয়া সে দৃষ্টিকে নন্দিত করিল, তারপর ঘরের চারিদিকে একবার চোখ বুলাইয়া গম্ভীর হইয়া বসিয়া রহিল।

খাদ্য আসিয়াছিল সুকান্তর বাড়ী হইতে। ছেলেমেয়েরা খাইয়া ঘরের এককোণে ক্ষুদ্র বিছানায় জড়সড় হইয়া ঘুমাইয়া পড়িয়াছে। শঙ্কর বিছানার পাশে মাটিতেই বসিল। বুকের ভিতর চাপবাঁধা দুর্ভাবনা, তবু হঠাৎ তার যেন হাসি পাইল। ঘরে আজ দুইজোড়া স্বামী-স্ত্রী জড়ো হইয়াছে; কিন্তু জোড়ায় জোড়ায় কি অসীম পার্থক্য! শয্যায় পড়িয়া আছে চামড়া-ঢাকা একটা কঙ্কাল, বাসর-রাত্রিতেও যার ওষ্ঠে মধুর বদলে জুটিয়াছিল দাঁতের ফাঁকে ফাঁকে পচা খাদ্যকণার দুর্গন্ধ, আজ সাত বছরের বেশী যে তার মনকে উপবাসী রাখিয়া দু'বেলা যোগাইয়াছে শুধু রাঁধা ভাত। তিনটি পেটমোটা শিশুর শিয়রে বসিয়া আছে একটা কলেপেষা জীবন্ত ইক্ষুদণ্ড, জীবনটা যার স্রষ্টা কবির সৃষ্টির খাতায় ভুলিয়া যাওয়া শাদা পৃষ্ঠা। আর রুগ্নার শিয়রে যে স্ত্রীটি বসিয়া আছে, যে স্বামিটি বসিয়া আছে তাহারই ছেঁড়া

মানুষে—রূপ-যৌবন অর্থ-সম্মান হাসি-উৎসবের কী সমারোহ উহাদের জীবনে।

রাত্রি এগারটার সময়েও বিধুর জ্ঞান হইল না। কিছুক্ষণ হইতে হিমানী উসখুস করিতেছিল, হঠাৎ ব্যাকুল হইয়া সুকান্তকে বলিল, ডাক্তার বাবুকে আর একবার নিয়ে এসো।

সুকান্ত নীরবে উঠিয়া দাঁড়াইল।

হিমানী বলিল, দু'জন এনো, কনসাল্ট করবেন।

সুকান্তর মুখে বিস্ময়ের চিহ্নও নাই, শুধু অভিজ্ঞতা। সামান্য একটু মাথা নাড়িয়া এমনভাবে স্বীকৃতি জানাইল যেন দু'জন ডাক্তার আনবার কথা সেও ভাবিতেছিল।

প্রতিবাদের ইচ্ছা শঙ্করের মনে জাগিয়াছিল, কিন্তু কিসের প্রতিবাদ করিবে? ইহাদের ভাব দেখিয়া একথা তো কল্পনাও করা যায় না যে, কলিকাতার সমস্ত ডাক্তার আনিয়া বিধুর চিকিৎসা করার চেয়ে বড় কর্ত্তব্য ইহাদের আর কিছু আছে।

টর্চ্চ জ্বালিয়া সুকান্ত চলিয়া গেল। পাড়াটা স্তব্ধ হইয়া গিয়াছে—সেও যেন আজ অসুস্থ এবং ত্রয়োদশীর চাঁদের আলোর উপর তার শুশ্রূষার ভার। জানালার বাহিরেই চাঁদ ওঠার ইঙ্গিত, রোয়াকে বিধুর হাতে মাজা পিতলের ঘটিটা চকচক করিতেছে। বিধুর পায়ের আঙ্গুলে রেড়ির তেলে ভেজা ন্যাকড়া জড়ানো, হঠাৎ শঙ্কর তাহা লক্ষ্য করিল। আজ দুর্ভাবনা—অতন্দ্র নিশায় আলো নিবাইলে ওই পায়ে যদি জ্যোৎস্না আসিয়া পড়ে?

হিমানীর পা' দুটি চৌকীর তলের আবছা অন্ধকারে। জরিবসানো চটির দু'একটা জরি শুধু চিক-চিক করিতেছে। পা' দুটি যেন অন্ধকারে মোড়া সোনা, কয়েকটি সূক্ষ্ম ছিদ্র দিয়া পরিচয় মিলিতেছে। ওই পায়ের গোড়ালি কি ফাটা? আঙ্গুলের চিপায় কি জলে ক্ষয়-পাওয়া শাদা ঘা?

শঙ্করের মনে হইল হিমানীর পা' দুটি চৌকীর তলা হইতে টানিয়া আনিয়া এই অসম্ভব সন্দেহ ভঞ্জন করিয়া না নিলে চিরদিন তার মন কেমন করিবে।

চোখদুটা জ্বালা করিতেছে দেখিয়া শঙ্করের কৌতুক বোধ হইল। থাকিবার মধ্যে চোখে আছে একটু ক্ষীণ দৃষ্টি—সে চোখ আবার জ্বালা করে!

আপনি খাবেন না? খেয়ে নিন। ভেবে আর কি করবেন!

শঙ্কর চাহিয়া দেখিল হিমানী মুখের দিকে চাহিয়া আছে। স্ত্রীর অসুখের কথা ভাবিতেছে না বলিয়া তার একবিন্দু লজ্জা হইল না। বলিল, আজ খাব না।

আপনি না খেলে এঁর কোন উপকার হবে না।

আমার অপকার হবে। অম্বলে বুক জ্ব'লে যাচ্ছে।

সকলেরি দেখছি সমান অবস্থা। আমারও অম্বল হ'লে বুক জ্ব'লে যায়।

বসিয়া থাকিতে থাকিতে শঙ্কর কুঁজা হইয়া গিয়াছিল, অকস্মাৎ সোজা হইয়া বলিল—

আপনার অম্বল !

হিমানী ম্লান হাসিল, আর কলিক। যে দিন ধরে মনে হয় ব্যথায় বুঝি দম আটকাবে। মাগো, সে যে আমার কি কষ্ট !

শঙ্কর আবার কুঁজা হইয়া গেল—বিশেষভাবে হতাশ হইলেই তার মেরুদণ্ডটা ধনুকের মত বাঁকিয়া যায়।

হিমানী একটু ভাবিয়া বলিল, কিন্তু ওজন্য আমার নালিশ নেই।

কলিকের ব্যথা থাকার জন্য আবার নালিশ কি থাকিতে পারে শঙ্কর বুঝিতে পারিল না, বলিল, কেন ?

হিমানী নতমুখে অস্বাভাবিক গলায় বলিল, শুনলে আপনি লজ্জা পাবেন, ও যে আমার প্রাপ্য। প্রত্যেকটি মেয়ের জন্য ভগবান নির্দ্দিষ্ট ব্যথা মেপে রাখেন, মাথা পেতে নিজের ভাগ নিতেই হবে। ব্যথার এক রূপ এড়িয়ে গেলে অন্যরূপে দেখা দেবেই।

কী অদ্ভুত মন্তব্য ! সঙ্কোচে নয়, মন্তব্যের ভারে শঙ্কর মাথা হেঁট করিল। কথাগুলি যেন একবোঝা অভিযোগ—একটি সুদীর্ঘ জীবনের ব্যর্থতার মত অসম্ভব ভারি !

কিন্তু শয্যাশায়িনী ওই সংক্ষিপ্তা মানবীটির অভিযোগও তো নিখিল মানবতার ইতিকথায় প্রক্ষিপ্ত নয় ! ওর বুকের প্রত্যেকটি দৃশ্যমান পাঁজরা, ওর কালিপড়া চোখের অত্যধিক স্নেহের কালো ছানি, ওর জীবনযাত্রার অধিকারীর অন্তহীন বঞ্চনার তবে মানে কি ! ভগবানের মাপিয়া-রাখা ব্যথার ভাগের সঙ্গে মানুষের গুঁজিয়া-দেওয়া ব্যথায় ওর শিরায় রক্তের রঙও বুঝি ফ্যাকাশে হইয়া গিয়াছে।

হিমানীর কথাটা সে বুঝিল, না বোঝার মত করিয়া। ও নিত্য অপরাহ্নে বকুলতলায় স্বামীর সঙ্গে চা পান করিতে পায়। ভোর বেলা মোটরে চাপিয়া লোকালয় ছাড়িয়া গিয়া খোলা মাঠের মাঝখানে নির্জ্জন পথপ্রান্তে ক্ষণকাল বিশ্রাম

করে। লক্ষ ছাপানো মনের সঙ্গে নিত্য ওর ঘনিষ্ঠতা জন্মে,—আঙুলের সোনার কাঠি দিয়া সেতারের ঘুমন্ত রাগ-রাগিণীরও ঘুম ভাঙায়। গন্ধতেলে খোঁপা বাঁধে, সাবান মাখিয়া স্নান করে, ঘরে পরিয়া বেনারসী ছিঁড়িয়া ফেলে।

বিধুর কি আছে?

সহানুভূতির অভাব ছিল না কিন্তু; হিসাবে হিমানীর হার হইল।

সুকান্ত ডাক্তার নিয়া ফিরিবার পূর্ব্বে বিধুর জ্ঞান হইল। রক্তবর্ণ চোখ মেলিয়াই সকলকে চমকাইয়া দিয়া চেঁচাইয়া উঠিল। হিমানীর হাত হইতে দুইটা আইস-ব্যাগই খসিয়া পড়িল। ছোট খোকা ঘুম ভাঙিয়া করুণ সুরে কাঁদিতে লাগিল। শঙ্কর ধড়মড় করিয়া উঠিয়া দাঁড়াইল।

বিধুর আর্ত্তনাদের শব্দার্থ এই:

মাগো এ ডাইনী কে! খোকা! ওরে খোকা!

বার কয়েক গলা চিরিয়া খোকাকে ডাকিয়া সে দিব্য সুর করিয়া কাঁদিতে আরম্ভ করিয়া দিল, খোকারে…

হিমানী আইসব্যাগ দুটি তুলিয়া আবার মাথায় চাপিয়া ধরিল। খানিক পরে শ্রান্ত হইয়া বিধু বোধ হয় ঘুমাইয়া পড়িল।

হিমানী জিজ্ঞাসা করিল, খোকা কোন্‌টি?

নেই।

নেই!

নাঃ। ওর মনে থাকতে পারে, পৃথিবীতে নেই। জ্যোৎস্নারাতে খোকা একদিন ছাদ থেকে পাকা উঠানে প'ড়ে গিয়েছিল।

হিমানী চমকিয়া বলিল, সত্যি?

হ্যাঁ। জ্যোৎস্না উঠলেই খোকাকে নিয়ে ও ছাতে উঠত কেন কে জানে! রান্নার ফাঁকে ফাঁকে কতবার যে ছুটে যেত ঠিকানা নেই। জিজ্ঞাসা করলে বলত, জ্যোৎস্না দেখতে ভাল লাগে।

ও কথা সত্যি নয়।—হিমানীর কণ্ঠে কাতরতা।

তা ঠিক। জ্যোৎস্না দেখে ওর ভাল লাগা অসম্ভব। কিন্তু কেন যে উঠত ভেবে পাই না।

মুখ আড়াল রাখিয়া হিমানী নীরব হইয়া রহিল। তেল কমিয়া গিয়াছিল,

কয়েক দপদপ করিয়া আলোটা নিবিতে আরম্ভ করিল। অনেক খোঁজাখুঁজির পর শঙ্কর যখন তেলের বোতলটা নিয়া আসিল আলো প্রায় নাই। দেখা গেল জ্যোৎস্না আসিয়া সত্যই বিধুর পায়ের কাছে বিছানায় লুটাইয়া পড়িয়াছে। বিধু কিন্তু পা গুটাইয়া নিয়াছিল।

তেল ভরিবার চেষ্টায় আলোটা একেবারে নিবিয়া গেল। প্রায় রুদ্ধকণ্ঠে হিমানী বলিল, কতদিন আগে শঙ্কর বাবু?

কিসের?

কতদিন আগে খোকা ছাত থেকে—?

আলো জ্বালিবার চেষ্টা করিতে করিতে শঙ্কর বলিল, পাঁচ ছ'মাস হ'ল বৈকি।—চৈত্রের প্রথমে।

কান্না শুনিনি তো!

শঙ্কর মাথা নাড়িল, ও এখানে কাঁদেনি। খোকার সঙ্গে হাসপাতালে গিয়েছিল, সেখান থেকেই ওকে ওর মা'র কাছে রেখে এসেছিলাম।—লণ্ঠনটা কেরাসিন কাঠের ভাঙ্গা টেবিলে বসাইয়া দিয়া পূর্ব্বস্থানে বসিয়া গম্ভীর গলায় বলিল, কি জানেন, মড়াকান্না আমার একেবারে সহ্য হয় না।—মাথা ঘোরে।

যেন সে ছাড়া জগতের আর সব মানুষের মড়াকান্না সহ্য হয়, যে কাঁদে তারও! মানুষ যে কাঁচা মাটির পাত্র, একবার ভাঙ্গিলে চোখের জলে গুলিয়া আবার গড়া যায় একথা সে যেন জানে না। যেন একান্ত অনভিজ্ঞ শিশুটি!

হিমানী কাঁদ-কাঁদ হইয়া বলিল, মড়াকান্না সত্যি বড় বিশ্রী। কিন্তু কাঁদতে না পারলে আরও বিশ্রী হয়। আমার ছোট ভাইটি যখন ম'রে যায় আমি কাঁদতে পারিনি।

শঙ্কর বলিল, কেন?

কি জানি। নিজের হাতে মানুষ করেছিলাম ব'লে বোধ হয়। ছ'মাসের ভাইকে সাতবছরের করেছিলাম, সে মরলে কি কেউ কাঁদতে পারে?

শঙ্কর নীরবে মাথা নাড়িয়া জানাইল—পারে না।

হিমানী যেন তাহাতে খুশি হইল না, ক্ষুব্ধ স্বরে বলিল, অন্ততঃ পারা উচিত নয়। ও-রকম ভাইয়ের সঙ্গে পেটের ছেলের কি তফাৎ আছে! মরলে অজ্ঞান হ'তে হয় কাঁদতে নেই।

বলিয়া সে নিজের মনে বার কয়েক শিরশ্চালনা করিল। আবোল তাবোল মন্তব্যগুলির মধ্যে ইহা কোন্‌টির প্রতি সংশয়ের প্রতীক বুঝিতে না পারিয়া শঙ্কর চুপ করিয়া রহিল।

ডাক্তার চ্যাটার্জ্জি এবং কলিকাতার আর একজন নামকরা ডাক্তারকে নিয়া সুকান্ত ফিরিল। চ্যাটার্জ্জি রক্ত পরীক্ষা করিয়াছিলেন ; বলিলেন, রক্তে মেলিগ্‌ন্যাণ্ট ম্যালেরিয়ার জীবাণুর অন্ত নাই। অন্যজন বিনা বাক্যব্যয়ে ইঞ্জেকসনের পিচকারীতে কুইনাইন ভরিলেন।

শঙ্কর বলিল, হাড়ে লেগে ছুঁচটা যেন না ভাঙ্গে ডাক্তারবাবু।

এই মন্তব্যে ঘরের আবহাওয়াটা অকস্মাৎ বীভৎস রকমের করুণ হইয়া উঠিল।

ডাক্তার বিদায় নেওয়ার খানিক পরে হিমানী শান্তভাবে স্বামীর সঙ্গে চলিয়া গেল।

ফিরিয়া আসিতে যতটা সময় লাগিল তাহাতে বোঝা গেল বাড়ী পর্য্যন্ত পৌঁছিয়াছিল।

একটা কথা বলতে এলাম, বলিয়া ভূমিকা করিল।

কি কথা বলুন।

পাঁচ ছ'মাস আগে জ্যোৎস্না উঠলে আমরাও ছাতে উঠতাম। খোকার মৃত্যুর জন্য আমাদের কি পাপ হয়নি ?

শঙ্কর আশ্চর্য্য হইয়া বলিল, আপনাদের কেন পাপ হবে ?

হিমানীর চোখ দিয়া জল পড়িতেছিল, বলিল, হয়েছে। আমি সত্যি ডাইনী। না জন্মাতেই আমার সব খোকাকে আমি মেরেছি, কারো খোকা মরলে আমি ছাড়া আর কার পাপ হবে ? জানেন জ্যোৎস্নায় নামতে আজ আমার গা ছমছম করছে। আপনার সেই খোকা যদি আঁচল ধ'রে টানে ?

টানিলে শঙ্কর কি করিবে ? পিতা বলিয়া এখন কি আর সে তার কথা শুনিতে চাহিবে !

হিমানী বলিল, আমার সঙ্গে একটু আসবেন ?

সুকান্ত নিঃশব্দে পিছনে আসিয়া দাঁড়াইয়াছিল, মৃদুস্বরে বলিল, ভয় কি, এসো।

সকালে সুকান্ত খবর নিতে আসিল বিধু কেমন আছে। চেহারা দেখিয়া সে যে সমস্তরাত্রি ঘুমায় নাই বুঝিতে কষ্ট হয় না। শঙ্কর টুলটা আগাইয়া দিয়া বলিল, বসুন।

দাঁড়ান, খবরটা দিয়ে আসি আগে ; বলিয়া সুকান্ত চলিয়া গেল। পাঁচমিনিট পরে ফিরিয়া আসিয়া বিনা আহ্বানেই টুলটাতে বসিয়া পড়িল।

সকাল বেলার আলোতে রাত্রির আলোর ইঙ্গিতটুকুও নাই, এবং তাহা নিঃসন্দেহে পরম আশ্চর্য্যের ব্যাপার। তথাপি বিধুর পায়ের আঙ্গুলে জড়ানো রেড়ির তেলের ন্যাকড়াটা শঙ্কর কখন যেন খুলিয়া নিয়াছে।

সুকান্ত বলিল, বুঝলেন শঙ্করবাবু, জীবনে একফোঁটা সুখ নেই।

একথা সকলেই জানে, শঙ্কর কিছু বলিল না।

আপনার এখান থেকে গিয়ে কি চেঁচামেচি আর কান্না যে আরম্ভ ক'রে দিলে যদি দেখতেন। কোন অভাব নেই তবু কেন যে ওর মাথা এমনভাবে খারাপ হ'য়ে গেল !

অভাবের প্রাচুর্য্যে আধমরা স্ত্রীর দিকে চাহিয়া শঙ্কর এবারও কিছু বলিতে পারিল না।

**সমাপ্ত**